উচ্চতর মাধ্যমিক ও বহুমুখী বিদ্যালয়ের নবম, দশম ও একাদশ শ্রেণীর
ছাত্র-ছাত্রীদের জন্য পশ্চিমবঙ্গ মাধ্যমিক পর্ষদের পরিশোধিত
পাঠ্যক্রম অনুসারে লিখিত

# বিচিত্রা

উচ্চতর মাধ্যমিক, স্কুল ফাইনাল ও বিশ্ববিদ্যালয় প্রবেশিকা ছাত্র-ছাত্রীদের জন্য ॥


## বিভূতি চৌধুরী

বাঙলা ভাষা ও সাহিত্যের বিভাগীয় প্রধান
সিটি কলেজ, কলিকাতা





বি. সরকার এ্যাণ্ড কোম্পানী
পুস্তকবিক্রেতা ও প্রকাশক
১৫, কলেজ স্কোয়ার
কলিকাতা-১২

# ভূমিকাবাক্য

'বিচিত্রা'র ষষ্ঠ সংস্করণ প্রকাশিত হল। বর্তমান সংস্করণের 'বিচিত্রা' বিশেষভাবে সংশোধিত এবং পরিবর্তিত। ব্যাকরণ-অংশের আলোচনায় এবার অনেক পরিবর্তন ও পরিবর্ধন-সাধন করা হয়েছে। কয়েকটি নতুন প্রবন্ধও সংযোজিত করেছি।

ভালো প্রবন্ধ মোটামুটি কী ধরণের হওয়া উচিত, বর্তমান পুস্তকে তার কিছুটা ইঙ্গিত দিয়েছি। মনে রাখতে হবে, উত্তম প্রবন্ধরচনা অনেকখানি নির্ভর করে রচয়িতার জ্ঞানবুদ্ধি, অধ্যয়ন-অভিজ্ঞতা, কল্পনার বিস্তার আর সৌষ্ঠবময় প্রকাশরীতির ওপর। কোনো সুনির্দিষ্ট নিয়মবিধি এক্ষেত্রে নিরর্থক। তবে সতত অনুশীলন এবং উৎকৃষ্ট রচনার সঙ্গে পরিচিতির মূল্য কম নয়, এর ফলে রচনক্ষমতা যে বাড়ে তাতে সন্দেহ নেই।

অনেক পরিশ্রম করে বইখানি লেখা। যাদের জন্যে লিখেছি তারা পড়ে উপকৃত হলে আমার সকল শ্রম সার্থক মনে করব।

এই বই সম্পর্কে পশ্চিম বাঙলায় উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকাগণের মতামত জানতে পারলে খুবই খুশি হব।

সিটি কলেজ,
কলিকাতা

—বিভূতি চৌধুরী

# বিষয়সূচী

॥ ১ ॥

< প্রবন্ধমালা >

॥ বি ॥ ॥ পৃষ্ঠা ॥

বিষয় ॥

| ॥ বিষয় ॥ | ॥ পৃষ্ঠা ॥ |
|---|---|

॥ ২ ॥

# বাঙ্‌লা সাহিত্যের সংক্ষিপ্ত পরিচয়

## ॥ প্রথম খণ্ড ॥

## ॥ দ্বিতীয় খণ্ড ॥

### <সেকাল হতে একাল : আধুনিক পর্বের বাঙ্‌লা সাহিত্য>

॥ ৩ ॥

## বাংলা ব্যাকরণের সংক্ষিপ্ত আলোচনা

[ ৫ ]

## পাঠসংকলনের অন্তর্ভুক্ত পদ্যাংশ ও গদ্যাংশের ব্যাকরণ ও অলংকার-সম্পর্কিত আলোচনা

[ ৬ ]

## য়ুনিভার্সিটি বাঙলার অন্তর্ভুক্ত পদ্যাংশ ও গদ্যাংশের ব্যাকরণ ও অলংকার সম্পর্কিত-আলোচনা

## বাঙলা অলংকার

ভূমিকাবাক্য—শব্দালংকার : অনুপ্রাস—বক্রোক্তি ও অনুপ্রাস—যমক—শ্লেষ—যমক ও শ্লেষের মধ্যে পার্থক্য—অর্থালংকার : অর্থালংকারগুলির শ্রেণীবিভাগ—উপমা—পূর্ণোপমা—লুপ্তোপমা—মালোপমা—মহোপমা—উৎপ্রেক্ষা—বাচ্যোৎপ্রেক্ষা—প্রতীয়মানোৎপেক্ষা—রূপক—নানাপ্রকারের রূপক অলংকার : নিরঙ্গ, সাঙ্গ ও পরম্পরিত—রূপক—অধিকারূঢ়বৈশিষ্ট্য রূপক—ব্যতিরেক—সমাসোক্তি।

[ ৮ ]

## বাঙলা সাহিত্যের ইতিহাস-সম্পর্কিত কয়েকটি প্রশ্ন

## বাঙলা উপপাঠ্যসমষ্টি

# বর্তমান বাঙলার স্বধর্মভ্রষ্ট অশান্ত ছাত্রসমাজ

ঘরে-বাইরে বাঙালি আজ মার খাচ্ছে—অত্যন্ত শোচনীয়, অতীব মর্মান্তিক এক দৃশ্য। বাঙালি-জাতির ওপরে প্রকাণ্ড অভিশাপ নেমে এসেছে। বাঙালির জাতীয় জীবনে এতবড়ো দুর্দিন আর কখনো ঘনায়নি। যেদিকে তাকাই, জাতির বিপন্ন বিপর্যস্ত অবস্থাটি চোখে পড়ে। দেখতে পাই, জাতীয়-অবনতি প্রকট হয়ে উঠেছে, জাতিগত হীনতা ও দুর্বলতা দেখা দিয়েছে। বাঙালির বিদ্যা বুদ্ধি ও চরিত্র ক্রমেই নিম্নাভিমুখী, তাঁর অপমান-লাঞ্ছনা-দুর্গতির শেষ নেই। জাতিহিসেবে বাঙালি যে নিজের সম্ভ্রম-মর্যাদা সম্পূর্ণ হারিয়েছে, সর্বভারতীয় দীপ্ত গৌরবের সেই সমুচ্চ প্রতিষ্ঠা যে তার খোয়া গেছে, এ সত্যটি অতিশয় লজ্জাজনক হলেও, তর্ক-সংশয়ের অতীত। অকল্পনীয় জাতির এহেন দারুণ দুর্দশা—বেদনাদায়ক, সুদুঃসহ। কতখানি সংকটের সম্মুখীন হয়েছি আমরা!

এই সংকটকে আরো গুরুতর করে তুলেছে বর্তমান বাঙলার ছাত্রসমাজের অশান্ততা, উৎকেন্দ্রিকতা, স্বধর্মভ্রষ্টতা। যে-তরুণ ছাত্রসম্প্রদায় দুর্গত বাঙলার সকল আশা-ভরসার স্থল, যে-ছাত্রদল জাতির প্রকাশোন্মুখ পুঞ্জীকৃত বিপুল শক্তি, অধঃপতিত বাঙলাদেশকে যারা তার পূর্ব-গৌরব ও সম্মানের আসনে পুনঃপ্রতিষ্ঠিত করবে, তারা যদি দিকে দিকে কক্ষচ্যুত ধূমকেতুর মতো অশুভ অগ্নিচ্ছটা ছড়াতে থাকে, প্রকৃত ছাত্রধর্ম ভুলে গিয়ে আত্মহননের উন্মত্ততা দেখায়, তাহলে সহস্র-অপমান-লাঞ্ছিত মুমূর্ষু বাঙালির নতুন জন্মলাভের উপায় কোথায় থাকে! তারাই তো শোনাবে নীরক্ত বিবর্ণ মৃতপ্রায় জাতিকে পরম আশা-আশ্বাসের বীর্যদীপ্ত বাণী: 'আমরা শক্তি, আমরা বল, আমরা ছাত্রদল।' কিন্তু এরূপ কোনো আশ্বাসবাক্য তাদের মুখে শুনতে পাওয়া যায় না, এই ঘোরতর দুর্দিনে জাতির সম্মান-রক্ষার কঠিন প্রতিশ্রুতি তাদের কণ্ঠে ধ্বনিত হয় না। দেশ ও জাতি সংগতভাবে আশা করতে পারে, চতুর্ধারের নৈরাশ্যের কুহেলির ঘন আস্তরণ সরিয়ে দিয়ে জ্ঞানশক্তিতে শক্তিমান, চরিত্রবলে বলীয়ান, সাহসে দুর্জয়, আগ্নেয় দুর্দান্ততার আধার, ত্যাগব্রতী তরুণ ছাত্রসমাজ জাতীয় জীবনে নবীন সূর্যোদয়ের পথটি প্রশস্ত করে তুলবে। সাম্প্রতিক কালের বাঙালি ছাত্রগোষ্ঠির দিকে তাকিয়ে কিন্তু এরূপ কোনো আশা অন্তরে পোষণ করতে পারি না। তাই, বাঙালির ভবিষ্যৎ ভেবে কেমন যেন অসহায় বোধ করছি, হতাশার গভীরে ডুবে যাচ্ছি। বাঙলাদেশের কী হতশ্রী অবস্থা হয়েছে আজ!

আমাদের বর্তমান ছাত্রসমাজের অবাঞ্ছনীয় একটি বাস্তব চিত্র উন্মোচন করছি, যেখে চিন্তাশীল ব্যক্তি মাত্রেই ব্যথিত হবেন, দুর্ভাবনায় নিজেদের পীড়িত বোধ করবেন। ছাত্রদের চোখে-মুখে সত্যিকার বিদ্যার্থীসুলভ স্নিগ্ধপবিত্রতার ছাপ নেই, তাদের চিত্তে

তারা, আপনাকে সংযমে বাঁধেনি, শৃঙ্খলা ও নিয়মানুবর্তিতার কাছে ধরা দেয়নি; শোভনশীলতার সঙ্গে পরিচয় তাদের নেই বললেই হয়; তারা আচরণে সৌন্দর্যরক্ষা করে চলে না, তাদের কথাবার্তায় মার্জিত রুচি প্রকাশ পায় না; তাদের দেহে-মনে-চরিত্রে রুগ্নতার স্পষ্টরেখ মুদ্রাঙ্কন। উন্মার্গগামিতাকে তারা তারুণ্যের ধর্ম বলে জেনেছে, উচ্ছৃঙ্খলতাকে তরুণের চরিত্রনীতির অঙ্গীভূত বলে বুঝেছে, নম্রমধুর মিতভাষিতাকে বলি দিয়েছে স্পর্ধিত প্রগল্‌ভতার যূপকাষ্ঠে। নিজ নিজ আলয়ে, শিক্ষায়তনে, পরীক্ষাগৃহে, সভাসমিতিতে, উন্মুক্ত সড়কে, খেলার মাঠে—সর্বত্র—ছাত্রদলের কার্যকলাপ তাদের সুস্থ মানসিকতার পরিচয়বাহী একেবারেই নয়, প্রতিনিয়ত ছাত্রধর্মের মর্যাদা ক্ষুণ্ণ করে চলেছে তারা। নিজেরা যে আত্মবিনাশের মুখে দ্রুত ধাবমান, এ বোধশক্তি ছাত্ররা বুঝতেই পারছে না। পারলে ছাত্রজীবনের মহতী বিনষ্টির পথে নিশ্চয়ই তারা পা বাড়াতো না, এমন একটি কুশ্রী কলুষিত পরিবেশ সৃষ্টি করতো না।

এখন, জিজ্ঞাসা, এমনটি কেন হলো? এক পুরুষ আগেও তো বাঙালি-ছাত্রসমাজে এতখানি শোচনীয় অবক্ষয়ের চিহ্ন লক্ষ্য করা যায়নি, এমন অধোগতি কারুর চোখে পড়েনি। বিস্তর বিঘ্ন-বাধা সত্ত্বেও তারা মন দিয়ে লেখাপড়া করেছে, একে একে পরীক্ষার ধাপগুলো উত্তীর্ণ হয়েছে, কর্মজীবনে প্রবেশ করে বিদ্যা-বুদ্ধি-কর্মকুশলতার পরিচয় দিয়েছে, বাঙলার বাইরেও সম্মানিত আসনে বসেছে। বাঙালি ছাত্রের সুকীর্তি একদা গোটা ভারতবর্ষের ঈর্ষার বস্তু ছিল। সেই গৌরবান্বিত দিনগুলো আজ স্বপ্নের মতোই পলাতক—অতীতের সামগ্রীতে পরিণত হয়েছে। আজকের দিনের বাঙালি ছাত্র ক্রমেই অবনতি-প্রাপ্ত হচ্ছে। অশান্ত ছাত্রসমাজ অধুনা জাতির বিরাট এক সমস্যারূপে দেখা দিয়েছে। ফলে বয়স্কব্যক্তিদের দুশ্চিন্তার শেষ নেই। বিভ্রান্ত ছাত্ররা দেশে বিপর্যয় ডেকে আনছে। পুনর্বার প্রশ্ন—এর মূলীভূত কারণ কী? উত্তরে বলতে হয়, কারণ বহুতর—শিক্ষানৈতিক, আর্থনৈতিক, সামাজিক, পারিবারিক, রাজনৈতিক, এবং আরো অনেককিছু। বড়োই জটিল এই সমস্যা। একারণে এর প্রতিকারের পথ খুঁজে বার করাও কঠিন ব্যাপার, সন্দেহ নেই।

ছাত্রদল স্বভাবতই বিদ্যাবিমুখ, জ্ঞানাহরণে বীতস্পৃহ, নিয়মশৃঙ্খলা-অসহিষ্ণু, দুষ্প্রবৃত্তিপরায়ণ, অবিবেকী, অসুন্দরের ধ্বজাবাহী, এ বিশ্বাস করতে মন চায় না। এরূপ একটি ধারণা চিত্তে যাঁরা পোষণ করেন, বলবো, তাঁরা ভ্রান্ত। নিষ্ঠা, অধ্যবসায়, সংযম, ত্যাগ, কষ্টসহিষ্ণুতা জ্ঞানতৃষ্ণা, সৎসাহস এ সমস্তকিছুই তাদের মধ্যে প্রাপ্তব্য। তবে যে তারা আজ আত্মবিস্মৃত হয়ে ছাত্রধর্ম লঙ্ঘন করছে, তারুণ্যের গায়ে কলুষকালিমা মাখাচ্ছে, জ্ঞান-বুদ্ধি ও চরিত্রে দিন দিন পঙ্গু হয়ে পড়ছে, এর জন্যে প্রধানত দায়ী, আমাদের মনে হয়েছে, বাঙলাদেশের বর্তমান শিক্ষাব্যবস্থা ও পরীক্ষাপদ্ধতি।

শিক্ষার প্রথম অবস্থাটি কতখানি গুরুত্বপূর্ণ, তা কি কখনো আমরা নিবিষ্ট মনে ভেবে দেখেছি। শিশু ও বালক-বয়সে দেহের যথোপযুক্ত পুষ্টি যেমন মানবমানবীর

ছাত্রীর পরিণত বয়সের বলিষ্ঠ মানসিকতা ও উন্নত চরিত্রাদর্শের প্রেরণাস্থল। একেবারে কাঁচা বয়সে যে-কতকগুলি নীতি-সংস্কারের ছাপ ছেলেমেয়েদের মনে অঙ্কিত করে দেওয়া হয়, সারাজীবন তার প্রভাব থেকে যায়, ও-ই তাদের অনাগত দিনের সমস্ত ভাবনা-চিন্তা, কর্মধারা ও আচরণের শক্তিশালী অদৃশ্য নিয়ামক। অতএব শিক্ষার প্রথম অবস্থাটি সর্বাপেক্ষা গুরুত্বর।

অথচ এ-বিষয়ে একেবারেই সচেতন নই আমরা—'আমরা' বলতে শিক্ষা নামীয় বৃহৎ যন্ত্রটির পরিচালকরা। এ দেশের শিক্ষাব্যবস্থার গোড়ার দিকে একবার তাকান; দেখতে পাবেন, নিদারুণ অব্যবস্থা ও বিশৃঙ্খলা দিনের পর দিন চলছে সেখানে। ইস্কুলের কর্তৃপক্ষস্থানীয় যাঁরা, অত্যন্ত কুণ্ঠার সঙ্গে বলছি, অধিকাংশ ক্ষেত্রে যথেষ্ট দায়িত্ববোধসম্পন্ন তারা নন। শিক্ষার আদর্শ ও নীতির দিকে তাঁরা বড়ো-একটা দৃষ্টি দেন না, শিক্ষার্থীর প্রকৃত উন্নতি কোন্ পথে, তা নিয়ে খুব একটা মাথা ঘামান না। কর্তাব্যক্তিদের দলীয় স্বার্থকেন্দ্রিক সর্বক্ষণ ঝগড়া-বিবাদ যে-কোনো শিক্ষাপ্রতিষ্ঠানের উন্নতির পথে বিঘ্নস্বরূপ। বিদ্যালয়ের প্রধানশিক্ষকের ওপরে নির্ভর করে সমগ্র শিক্ষাকর্মটির সাফল্য। কিন্তু প্রায়শ শুনতে পাই, প্রধানশিক্ষক-মহাশয়কে কর্তৃপক্ষের নানান নির্দেশ সর্বদা মেনে চলতে হয়—স্বাধীনভাবে কোনো কাজ তিনি করতে পারেন না, তার নিজ যোগ্যতার পরিচয় দেওয়ার সুযোগ তেমন মেলে না। ন্যায়নিষ্ঠ, চরিত্রবান, স্বাধীনচেতা, সৎপ্রকৃতিক প্রধানশিক্ষক প্রতিকূল পরিবেশের মধ্যে অবস্থান করে শিক্ষার উচ্চ-আদর্শটিকে বাস্তবে রূপ দিতে পারে না। আর, নিম্নতন শিক্ষকদের অবস্থাটি কোথায় এসে দাঁড়িয়েছে। শিক্ষকতা-বৃত্তি তাঁদের কাছে অভিশাপ ছাড়া আর কী! এই নিদারুণ দুঃসময়েও অত্যন্ত অল্প-বেতনে তাঁরা কাজ করে চলেছেন। সাংসারিক অভাব তাঁদের পূরণ করতেই হবে। কাজেই, ইস্কুলের বাইরেও তাঁরা অতিরিক্ত পরিশ্রম করেন। এজন্যে শিক্ষাদানকর্মে সর্বশক্তি নিয়োগ করতে পারেন না তাঁরা, উৎসাহও পান না। এরূপ পরিস্থিতিতে শিক্ষার মান নেমে যেতে বাধ্য, ছাত্রদের ক্ষতি অনিবার্য।

আরো একটি গুরুতর ক্ষতি হলো, অভাবক্লিষ্ট শিক্ষকদের দুরবস্থা দেখে, তাঁদের চরিত্রে দুর্বলতার অনুপ্রবেশ ও দৃঢ়তার অভাব লক্ষ্য করে, ছাত্রসম্প্রদায় শিক্ষকসমাজের প্রতি শ্রদ্ধা ক্রমশ হারিয়ে ফেলছে। অথচ ওই শ্রদ্ধা না থাকলে শিক্ষালাভ করা ও মানুষ হওয়া একরূপ অসম্ভব বললেই চলে। শ্রদ্ধা পেতে হলে নিজেকে শ্রদ্ধেয় করে তুলতে হয়, একথা অবশ্যস্বীকার্য। কিন্তু অবস্থাচক্রে শিক্ষকগণ নিজেদের সামর্থ ও যোগ্যতার পরিচয় দিতে পারেন না। শিক্ষকের এহেন হীন অবস্থা চাক্ষুষ করে ছাত্রদের—অল্পবয়সের বালকদের—মন কলুষিত হয়ে ওঠে। রুটিনে ক্লাশ রয়েছে, কিন্তু ক্লাশে শিক্ষক অনুপস্থিত, কিংবা ক্লাশে এলেও উৎসাহসহকারে শিক্ষাদানে তেমন তৎপর নন। একনিষ্ঠ শিক্ষাগুরু না থাকলে আদর্শ-ছাত্র গড়ে তুলবেন কে। শিক্ষকসম্প্রদায়ের দুরবস্থাই ছাত্রসমাজকে আদর্শচ্যুতির মুখে ঠেলে দিচ্ছে

নির্ধাণে সতর্কতার অভাব, পাঠ্যতালিকাভুক্ত বইয়ের পর্বতপ্রমাণ বোঝা, ছুটির আধিক্য, পরীক্ষাগ্রহণের ক্রটিযুক্ত নীতি, ইত্যাদি বস্তু ছাত্রদের অধ্যয়নে ব্যাঘাত ঘটায়; এতে তারা বিদ্যাচর্চার বিষয়ে অনুরাগ-উৎসাহ হারিয়ে ফেলে, তাদের মনের কোণে ক্রমশ বিক্ষোভ জমে ওঠে; এবং এই বিক্ষুব্ধ মানসিক অবস্থার দরুণ পরীক্ষাগৃহে কুরুক্ষেত্রযুদ্ধ বাধে। পরীক্ষাপাশ করতেই হবে, নইলে একদিকে অভিভাবকের রক্তচক্ষুর নির্মম শাসন, অন্যদিকে উচ্চতর শিক্ষালাভের পথটি রুদ্ধ। পরীক্ষায় সাফল্য চাকুরিজীবনে ঢোকার দামি টিকেট, এতো সকলের জানা কথা। ইস্কুলে ছাত্ররা প্রথম থেকে শেষাবধি যে-শিক্ষা পায় তাতে তাদের মন ও চরিত্র কীভাবে গড়ে ওঠে, তা সহজেই অনুমেয়। শিক্ষার নামে এতখানি অব্যবস্থা যেখানে চলে, সেখানে ছাত্রসমাজ যদি কুৎসিত ঘটনার সঙ্গে নিজেদের জড়িত করে উচ্ছৃঙ্খলতা দেখায়, তাতে আশ্চর্য হবার কী আছে!

দেশের শিক্ষাসংকটই ছাত্রসমাজকে দিশেহারা করে তুলেছে, তাদের দুর্নীতির আশ্রয় নিতে বাধ্য করছে। উচ্চতর শিক্ষার ক্ষেত্রেও শোচনীয় অব্যবস্থা লক্ষিত হয়। অনেক আশা নিয়ে ছাত্ররা মহাবিদ্যালয়ে—বিশ্ববিদ্যালয়ে—প্রবেশ করে। কিন্তু অচিরে তরুণের সকল স্বপ্ন খান খান হয়ে ভেঙে যায়। নৈরাশ্যপীড়িত হয় তারা, শক্তি-সময় ও অর্থের অপচয় দেখে অল্পকালের মধ্যে ক্ষুব্ধ হয়ে ওঠে। ইস্কুলজীবন থেকে কলেজজীবন—যেন ক্ষুদ্র খাল থেকে একেবারে সমুদ্রে গিয়ে পড়া। একে তো পাঠ্যক্রমের অতিরিক্ত চাপ, তদুপরি শিক্ষাদানের সময় কম, সুযোগ্য অধ্যাপকের নিতান্ত অভাব; লাইব্রেরী, ল্যাবরেটরির অবস্থাও অতি দীন। অথচ পরীক্ষার উত্তীর্ণ না হলে নয়। ফলে দুর্নীতির পথে পা বাড়ানো, পরীক্ষাগৃহে তুমুল কাণ্ডসৃষ্টি।

ছাত্ররা জানে না, কেন কলেজে-য়ুনিভার্সিটিতে ঢুকছে তারা। না পড়ে কী করবে, উপায়ান্তর না দেখেই তাদের পড়া। উচ্চতর শিক্ষার জগতে অধিকারীভেদ থাকবে না কেন? শিক্ষার প্রতিটি স্তর স্বয়ংসম্পূর্ণ হবে না কেন? যারা যোগ্য তারা উচ্চশিক্ষা গ্রহণ করবে, আর, যোগ্যতা যাদের নেই, কোনো একটি নিম্নমানের বৃত্তির আশ্রয় তারা বেছে নেবে। কিন্তু আমাদের দেশে স্বয়ংসম্পূর্ণ শিক্ষাব্যবস্থা কোথায়! মুষ্টিমেয় ভাগ্যবান ছাড়া অধিকাংশ ছাত্রকে বেকারির দুর্বিষহ যন্ত্রণা ভোগ করতে হয়। বেকারজীবনের গ্লানিবহনের হাত থেকে বাঁচবার জন্যে ছাত্ররা কোনোরকমে পরীক্ষা-পাশের জন্যে মরিয়া হয়ে ওঠে। এখানে আবার একই কথার পুনরুক্তি: বি.এ-এম.এ ডিগ্রি চাকরির সংসারে প্রবেশের মহামূল্য টিকেট। যে-কোনো উপায়েই হোক, ওই প্রবেশপত্র লাভ করতে হবে। পরীক্ষার তারিখ পিছিয়ে দেওয়া হোক, প্রশ্নপত্র পাঠ্যতালিকার বহির্ভূত বিষয় নিয়ে তৈরি, কিংবা প্রশ্নপত্র কঠিন হয়েছে—অতএব পরীক্ষার হল ছেড়ে দল বেঁধে আমরা বেরিয়ে আসবো, পরীক্ষাগৃহের আসবাবপত্র ভেঙেচুরে তছনছ করে দেবো—উত্তেজিত ছাত্ররা এরূপ বাক্য যখন উচ্চারণ করে, আচরণে অশোভন অসংযম দেখায়, তখন বয়স্করা ব্যথিত হন। কিন্তু

অস্বাভাবিকতা কোথায়! শিক্ষার সর্বস্তরে স্তূপীকৃত আবর্জনা জমিয়ে রেখে শিক্ষা-বিষয়ক বড়ো বড়ো প্ল্যান তৈরী করলে, সমাবর্তন-উৎসবে গুরুগম্ভীর ভাষণ দিলে, উৎকৃষ্ট নীতি-পঙ্‌ক্তির আস্তরণ বিছালে, কোনো ফল হবে বলে মনে হয় না। ওই ইস্কুল-গুলিকে জাইয়ে তুলতে হবে, শিক্ষাপদ্ধতির আমূল সংস্কারসাধন করতে হবে, ব্যবহারিক জীবনের সঙ্গে অধীত বিদ্যার যোগসূত্র রচনা করতে হবে, শিক্ষাব্যবস্থার সর্বপ্রকার গলদ সাধ্যমতো দূর করতে হবে। তাহলে ছাত্রসমাজের কোনো ক্ষোভের কারণ থাকবে না, বিক্ষোভ তারা দেখাবে না, ছাত্রধর্মের মর্যাদা অবশ্যই রক্ষা করে চলবে।

ছাত্রসম্প্রদায়ের উন্মার্গগামিতার, নিয়মশৃঙ্খলাদ্রোহিতার অন্যতর একটি কারণ হলো আর্থনীতিক, কথাটিকে ঘুরিয়ে বললে—দারিদ্র্য। দরিদ্র ছাত্ররা অর্থাভাবে বইপত্র কিনতে পারে না, ঠিক সময়ে ইস্কুল-কলেজের বেতন দিতে অসমর্থ। এ তাদের পড়াশুনার ব্যাঘাত ঘটায়। পড়া শিখে না গেলে শিক্ষকের কাছে শাস্তি পেতে হয়, বেতন বাকি পড়লে বিদ্যালয়ে নাম কাটা যায়। এর প্রত্যক্ষ ফল—ইস্কুল-পালানো, শিক্ষায়তনে ছাত্রের অনুপস্থিতি। এসব ছাত্রই আস্তে আস্তে বিপথে পা দেয়, কুসংসর্গ তাদের চরিত্রকে কলুষিত করে। তখন এরা সমাজবিরোধী কাজে লিপ্ত হতে কুণ্ঠাবোধ করে না, সমাজে বিপর্যয় ডেকে আনে।

বাঙ্‌লাদেশের সহস্র সহস্র পরিবার আজ দারিদ্র্যের নিষ্ঠুর পেষণে ওষ্ঠাগতপ্রাণ। আর্থিক অসচ্ছলতায় ক্লিষ্ট পিতামাতা, ইচ্ছা থাকলেও, তাদের সন্তানের যথোচিত তত্ত্বাবধান করতে পারেন না, পুত্রকন্যার সুষ্ঠু জীবনযাপনের উপযোগী পরিবেশ রচনা করবার মতো মানসিক অবস্থা তাদের নয়। অষ্টপ্রহর যাঁদের অন্নবস্ত্রের চিন্তায় কাটে, ছেলেমেয়েদের দিকে যথোচিত দৃষ্টি দেবার সময় তাদের কোথায়! এ কারণে অসুস্থ আবহাওয়ায় লালিত সন্তানরা যখন লেখাপড়ার পাট গুটিয়ে বদ্ খেয়ালের কবলগ্রস্ত হয়, অবাধ্য হয়ে ওঠে, গুরুজনের শাসনের বাইরে চলে যায়, তখন পরিবারে অভিভাবকের ভূমিকাটি অসহায় নীরব দর্শকের। দারিদ্র্য মানুষের চরিত্রবল ক্ষুণ্ণ করে, মনুষ্যত্বকে নষ্ট করে দেয়, দুষ্প্রবৃত্তির ইন্ধন জোগায়। বর্তমান ছাত্রসম্প্রদায় বৃহত্তর সমাজের চোখে যে উৎপাত-বিশেষ, তার অন্যতম প্রধান কারণ হলো সর্বগুণনাশা দারিদ্র্যের প্রচণ্ড আঘাত। মানবিকতা ও নীতিধর্ম বুঝি দরিদ্রের জন্যে নয়, বাস্তুহারাদের আবার ধর্ম কী! আর্থিক সচ্ছলতা এনে দাও, পারিবারিক অশান্তি দূর হবে, সুস্থ পরিবেশ গড়ে উঠবে, পিতামাতা নিজ নিজ সন্তানের দিকে দৃষ্টি দেবার অবকাশ পাবেন, ছেলেমেয়েরাও ঠিকমতো মানুষ হয়ে উঠবে। সুনীতি, সুরুচি, সংস্বভাব, চারিত্রিক শুচিতা, বিদ্যানুরাগ, জ্ঞানানুশীলনের প্রবৃত্তি, জনসেবার কল্যাণী ইচ্ছা, সমস্তকিছু নির্ভর করে দারিদ্র্যমুক্ত সমাজব্যবস্থার ওপরে। দুর্ভিক্ষপীড়িত, নানান অশান্তিতে আকীর্ণ দেশের ছাত্ররা নীতিশৃঙ্খলা পদে পদে মেনে চলবে, এরূপ আশা করা যায় কী করে! দারুণ নৈরাশ্য তাদের নীতিভ্রষ্ট করছে, অভাবে তাদের স্বভাব

সামাজিক কারণটির দূষিত প্রভাব কম ক্ষতিকর নয়। দ্বিতীয় বিশ্বযুদ্ধ ও দেশ-বিভাগ বাঙালির জাতীয় জীবনকে পঙ্গু করে দিয়েছে, সমাজজীবনকে কুশ্রীতায় ভরে তুলেছে। সমাজবোধ বলতে এখন কিছুই নেই, শুভচেতনার অপঘাত-মৃত্যু হয়েছে, দেশবাসীর চিত্ত থেকে কল্যাণাত্মিকা বুদ্ধি একেবারে লোপ পেয়েছে, সত্য-সুন্দর-মঙ্গলের চিন্তা অধুনা আদর্শবাদীর অবাস্তব স্বপ্নে পর্যবসিত হয়েছে। সামাজিক দায়িত্ববোধ, ভালোমন্দের বিচারবোধ কারুর রয়েছে বলে মনে হয় না। ছলনা, চাতুরি, প্রতারণা, মিথ্যাচার, কালোবাজারি, ক্লেদাক্ত লোভের বশে মানুষের মুণ্ডশিকার, আত্মসুখসর্বস্বতা, নীচতা চতুর্দিকের আবহাওয়াকে বিষাক্ত করে তুলেছে। গোটা জাতি যদি চরিত্রভ্রষ্ট হয়, সেখানে ছাত্রসম্প্রদায় শুভচেতনায় প্রবুদ্ধ হবে, দায়িত্ব-বোধের পরিচয় দেবে, সংপ্রকৃতিক হয়ে উঠবে, এরূপ আশা করা যায় কী! বিধানসভায়, লোকসভায় বুড়োরা লজ্জাকর আচরণ করছে, তরুণদের মনে তা কীরকম ছাপ ফেলছে! বয়স্কব্যক্তিরাই তো তাদের উচ্ছৃঙ্খল হতে শেখাচ্ছে। এই সামাজিক সমস্যাটি গুরুতর।

সর্বশেষে, রাজনৈতিক কারণটির কথা। সক্রিয় রাজনীতিতে ছাত্রসমাজের যোগ দেওয়া উচিত কিনা, এ বহুবিতর্কিত একটি বিষয়। দেশ যখন পরাধীন ছিল, তখন নেতাদের উদাত্ত আহ্বানে, সকল বয়সের মানুষ— বিদ্যায়তনের ছাত্ররাও— রাজনৈতিক আন্দোলনে যোগ দিয়েছে। নেতৃস্থানীয় ব্যক্তিদের উপদেশ ও কয়েকটি আদেশ পালন করা, এই ছিল তখনকার ছাত্রসম্প্রদায়ের রাজনীতি। রাজনীতি একটি আপদ্ধর্ম, দেশ ও জাতির গুরুতর সংকটের দিনেই বিদ্যার্থীর রাজনীতিচর্চা বিধেয়। স্বদেশ-উদ্ধার সাময়িক গুরুতর কায, এবং এর প্রয়োজনে লেখাপড়া কিছুকালের জন্যে বন্ধ রাখতেই হয়। এখন দেশ স্বাধীন হয়েছে, প্রকাণ্ড একটি আপদ কেটেছে। বিদ্যাভবন ছেড়ে ছাত্ররা দলে দলে রাস্তায় এসে নামুক - দেশনেতারা এরূপ আহ্বান ছাত্রদের নিশ্চয়ই জানাবেন না। দেশগঠনমূলক কাজের জন্যে মাঝে-মধ্যে অবশ্য তাদের ডাক পড়তে পারে।

কিন্তু আজকের দিনে দেখছি, রাজনীতিচর্চা ছাত্রজীবনের একটি অঙ্গ হয়ে উঠেছে, বলতে গেলে—বর্তমান ছাত্রজীবন রাজনীতিসর্বস্ব। শিক্ষামন্দিরে অধুনা বসেছে রাজনীতির আসর, বিদ্যাপীঠ ছাত্রদলের বক্তৃতামঞ্চে রূপান্তরিত। এরূপ একটি আবহাওয়া মোটেই স্বাস্থ্যকর নয়—না দেশের পক্ষে, না ছাত্রদের পক্ষে। কোনো একটা বিশেষ রাজনৈতিক মতবাদ নিয়ে কিংবা রাজনীতিক দলকে আশ্রয় করে সম্প্রতি ছাত্রসমাজ নানা আন্দোলনে যোগ দিচ্ছে, কথায় কথায় বিদ্যালয় ছেড়ে পথে মিছিল বার করছে, বিবিধ বর্ণের ঝাণ্ডা উড়োচ্ছে, বিচিত্র স্লোগান আওড়াচ্ছে। এতে জাতির ক্ষতি, ছাত্রগোষ্ঠির ততোধিক ক্ষতি। বালক-কিশোর যুবকদের শিক্ষা শেষ না হতে অপরিণত বুদ্ধি ও অসম্পূর্ণ বিদ্যা নিয়ে যদি তারা রাজনীতির ক্ষেত্রে ঢোকে তাতে লাভ কারুরই হয় না, সফলতার পরিবর্তে অনিষ্টের সম্ভাবনাই সমধিক।

বিচারপূর্বক তাকে গ্রহণ করতে হবে, তাকে আত্মগত করা চাই। রাজনীতিক মতবাদ-বিচারণার শক্তি জ্ঞানবিদ্যার দ্বারাই সম্ভব। অশিক্ষিত বুদ্ধি বিচারবোধশূন্য, এ শুধু গড্ডলিকার মতো চালিত হয়, ঠিক পথে কাউকে চালাবার ক্ষমতা তার নেই। একারণে দেখতে পাই, আবেগপ্রবণ ছাত্ররা সুবিধাবাদী, স্বার্থান্বেষী, অদূরদর্শী রাজনীতির পেশাদার ব্যক্তিদের কবলে গিয়ে পড়ছে। এজাতের দেশনেতার উচ্চারিত আদর্শবাদের ফাঁকা বুলি ছাত্রসম্প্রদায়কে বিভ্রান্ত করছে, বিপথে চালাচ্ছে। ছাত্রকল্যাণের জন্যে ভাবনা তাঁদের নেই, দলের পুষ্টিসাধনই তাঁদের অভিলষিত।

শোভাযাত্রায় সমবেত ছাত্রগোষ্ঠির তুমুল কোলাহল, প্রতিবাদমূলক হাঙ্গাম-হুড়াহুড়ি ও অসংযত আচরণের ফল কী হচ্ছে—সমাজে দারুণ বিশৃঙ্খলার সৃষ্টি, সামাজিকের শান্তিভঙ্গ। আর, অন্যদিকে, এই উচ্ছৃঙ্খলতা-দমনের জন্যে অসহিষ্ণু শঙ্কাতুর শাসক-সরকারের পুলিশ-পল্টন ছাত্রদের নির্বিচারে নিক্ষেপ করছে বুলেটের মুখে। একদিকে মারমুখী ছাত্র, অন্যদিকে, টিয়ার গ্যাস, বুলেট। রণক্ষেত্র যেন। এরূপ দৃশ্য কি সুস্থ মানসিকতার পরিচয়বাহী! জ্ঞান-বুদ্ধি-বিদ্যার আলোয় রাজনীতিক আন্দোলনের ফলাফল বিচার করতে হবে। অন্ধভাবে দিগ্‌ভ্রান্ত হয়ে রাজনীতির অগ্নিকুণ্ডে ঝাঁপ দিলে ছাত্রধর্মের অপমৃত্যু, অযথা শক্তিক্ষয়, অনর্থক রক্তক্ষরণ ও মর্মান্তিক জীবনহানিই নিশ্চিত পরিণাম, সুফল কিছুই মিলবে না। ছাত্রদের বুঝে নেবার সময় এসেছে—দলের চেয়ে দেশ বড়ো। আর, শাসকেরাও ইতিহাস কেন ভুলে যান যে, রক্তকলঙ্কিত হাত থেকে শাসনদণ্ড খসে পড়তে বেশি সময় লাগে না!

ছাত্রদলকে আমরা বলি, রাজনীতিকে তারা একটা আপৎকর্ম বলেই জানুক, সাময়িক গুরুতর কর্তব্য বলেই বুঝুক। রাজনীতিচর্চাকে নিত্যনিয়মের মতো আঁকড়ে থাকলে, বিদ্যার আয়ুধে নিজেদের সজ্জিত ও সুরক্ষিত না করলে, ভবিষ্যৎ জীবনে তারা বিমূঢ় হয়ে পড়বে—সম্মুখে দেখতে পাবে আশাহীন, আলোহীন দিগ্‌জোড়া ভয়ংকর শূন্যতা। অতএব, মহাসংকট উদ্ধরণের প্রয়োজন দেখা না দিলে বিদ্যার্থীরা অধ্যয়নকেই ছাত্রজীবনের পরমপবিত্র ব্রত বলে জানবে; অনন্যমনা হয়ে বিদ্যানুশীলনই তৎকালীন শ্রেষ্ঠ সাধনা। সেই বহুশ্রুত কথা,—'ছাত্রাণাং অধ্যয়নং তপঃ'। গভীরভাবে ভেবে দেখলে এর মতো বড়ো সত্য আর নেই। ছাত্ররা বিদ্যামন্দিরের পবিত্রতা যেন ক্ষুণ্ণ না করে।

ওপরে যে-কথাগুলি বলা হলো, তা থেকে বুঝতে পারা যাবে, আজকের দিনের ছাত্রবিক্ষোভের মূলে বিবিধ কারণ নিহিত রয়েছে। এসকল কারণ দূর করতে পারা না গেলে ছাত্রসমাজকে কিছুতেই শান্ত করা যাবে না, তাদের বিক্ষোভ থামবে না, সমাজে শান্তিও ফিরে আসবে না।

শিক্ষিত যুবশক্তির ওপরেই দেশের উজ্জ্বল ভবিষ্যৎ নির্ভর করছে। জ্ঞান-বিদ্যা-বুদ্ধির শাণিত প্রহরণ আহরণ করে তারুণ্য-দীপ্ত বাঙালি ছাত্রদল দুর্ভাগ্যলাঞ্ছিত বঙ্গমাতার উদ্দেশে বলুক: 'মা, আমরা তোমাকে ভারতরাষ্ট্রের গৌরববিভাসিত শীর্ষস্থানে বসাবো, তখন বাঙালিকে হেয় প্রতিপন্ন করার ঔদ্ধত্য কেউ আর

# আমার প্রিয় একখানি বাঙ্‌লা গ্রন্থ

॥ বিভূতিভূষণের 'পথের পাঁচালি'॥

আমার হৃদয়ক্ষেত্রে প্রীতির উচ্চাসনে বসিয়েছি আমি বিভূতিভূষণকে—সেই আশ্চর্য গ্রন্থ 'পথের পাঁচালি'র বহুপ্রশংসিত লেখক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়।

বিভূতিভূষণ আমার অন্তরের সর্বাধিক প্রীতি আকর্ষণ করেছেন, একথা বলার অর্থ এই নয় যে, বাঙ্‌লার কীর্তিমান অপর কোনো সাহিত্যনির্মাতাকে আমি নিজ প্রাণের প্রীতির অর্ঘ্য নিবেদন করিনি। করেছি। তাঁরা স্মরণীয়, বরণীয় তারা। বঙ্কিম-রবীন্দ্রনাথ-প্রভাতকুমার-শরৎচন্দ্র, শৈলজানন্দ-প্রেমেন্দ্র-প্রবোধকুমার-তারাশঙ্কর, মানিক-বুদ্ধদেব মনোজ-নারায়ণ গঙ্গোপাধ্যায়—এসব নামকরা লেখকের স্মরণযোগ্য কিছু কিছু বই আমার ইস্কুলজীবনের স্বল্পায়ত অবসরের ফাঁকে ফাঁকে আমি পড়েছি। পড়ে প্রচুর আনন্দ পেয়েছি, খুশিতে মন ভরে উঠেছে। কিন্তু আমার মনে যে-বইখানি সব-চাইতে বেশি দাগ কেটেছে, যে বইখানি অগাধ আনন্দে আমাকে আবিষ্ট করেছে, এক স্বপ্নসুন্দর জগতের মুখোমুখি দাঁড় করিয়ে দিয়েছে আমাকে, এবং আমার চিত্তে বিপুল বিস্ময়ের চমক লাগিয়েছে, তা হলো—'পথের পাঁচালি'। রচনারীতির অভিনবত্ব, পরিবেশিত রসের অপূর্বতা, অতিসাধারণ নিত্যকার অনুভূতির অকপট বর্ণন, গ্রন্থে বর্ণিত শিশু নায়কের রহস্যগম্ভীর জীবনলীলার চিত্রায়ণ, রচয়িতার নিসর্গ-প্রীতিবিহ্বলতা আর অদ্ভুত শিশুপ্রীতি উপন্যাসখানিকে অতিশয় বিশিষ্ট করে তুলেছে।

পথের পাঁচালি পড়ে যেদিন শেষ করলাম, মনে হলো বাঙ্‌লা সাহিত্যে এ বই অনন্যসাধারণ—ঠিক এজাতের জিনিস ইতঃপূর্বে কুত্রাপি চোখে পড়ে নি। কোলাহল-মুখর, সংঘাতসংকুল শহরের রুক্ষ রূঢ় পরিবেশের মধ্যে অবস্থান করে যে পল্লীশৈশবকে হারিয়েছিলাম, নিশ্চিন্দিপুরের গ্রাম্য পরিবেশ থেকে তুলে-আনা পথের পাঁচালি-র স্বপ্নময় সংসারে প্রবেশ করে তাকে যেন ক্ষণকালের জন্যে ফিরে পেলাম। মনের একটি তার সহসা বেজে উঠলো, স্মৃতিলোক আলোড়িত হলো। কে যেন স্মরণ করিয়ে দিল: 'শিশুর অপাপবিদ্ধ জীবনক্ষেত্র থেকে তুমি দূরে সরে এসেছো, সহজ সৌন্দর্য ও আনন্দের স্বপ্নাচ্ছন্ন স্বর্গভূমি থেকে নির্বাসিত হয়েছো, শুভ্রবাস মুক্ত আত্মাকে সহস্র বন্ধনে জড়িয়েছো—জড়াচ্ছো।' অন্তঃকর্ণে আমি অতীতে-অপসৃত শৈশবের ডাক শুনতে পেলাম—পেছনে-ফেলে-আসা দিনগুলোর করুণ কোমল আহ্বান। ভিতরে ভিতরে উন্মনা হয়ে উঠলাম স্মৃতির কান্না পথের পাঁচালি-র পাতা উল্টিয়ে।

এ আখ্যায়িকা 'অপু'-র অভিজ্ঞতার কাব্যস্বরভিত রূপায়ণ, তার জীবনেরই দলিল। তবু অনুভব করলাম, অপুর জীবনের সঙ্গে আমার জীবনও বুঝি একসূত্রে গাঁথা হয়ে গেছে, গত জীবনের 'সেই যে আমার নানা রঙের দিনগুলি'কে ভুলে গিয়েছিলাম, পথের

পাঁচালি মনে পড়িয়ে দিল তাদের, আর, সঙ্গে নিয়ে এলো অনির্বাচ্য স্বস্তি, শান্তি, তৃপ্তি। মুহূর্তে আনন্দতীর্থযাত্রী শ্রীরবীন্দ্রের কথিত 'সব-পেয়েছির দেশ'টির অধিবাসী হয়ে উঠলাম বুঝি, কিংবা রূপকথার মায়াজড়ানো রূপলোকের বাসিন্দা হলাম।

পথের পাঁচালি-র লেখক আমাদের নতুন এক রূপকথার কাহিনী শুনিয়েছেন। রূপকথা—কিন্তু বাস্তবের মানুষ, বাস্তবের পথঘাট-নদী-প্রান্তর, আকাশ-অরণ্য-মৃত্তিকার উপাদানে গঠিত। নিশ্চিন্দিপুর-গ্রামের চিরশ্যাম বনভূমি বনভূমির ছায়ায় লতাপাতার নিবিড়তা, ভিজেমাটির গন্ধ, শাঁখারিপুকুরে নালদলের বংশ, চক্রবর্তীদের ফাঁকা মাঠ, পল্লীর বাঁশবন, ঠ্যাঙাড়ে বীরু রায়ের বটতলা, ধলচিতের খেয়াঘাট, কলমীদামে-ছাওয়া পুরানো দীঘি, আঁশশ্যাওড়া আর কালকাসুন্দির ঝোপ, ঝোপে-ঢাকা সরু গ্রাম্য পথে মেটে খরগোশের আনাগোনা, নীলকণ্ঠ পাখির সন্ধানরত পল্লীবালকের উৎকণ্ঠিত কৌতূহল—বিচিত্র মানব, বিচিত্র জীব, বিচিত্র উদ্ভিদে পরিপূর্ণ আঞ্চলিক এক ভূখণ্ড নিয়ে যে-সাহিত্যজগৎ নির্মাণ করেছেন বিভূতিভূষণ, তা কল্পলোক হলেও, বাস্তবের সঙ্গে সম্পর্কান্বিত; আবার, বাস্তব হয়েও, রূপকথার মতোই, এক মায়াচ্ছন্ন স্বপ্নের ভুবন যেন।

২

পথের পাঁচালি-র ছড়িয়ে-পড়া প্লটের মধ্যে রয়েছে বাঙলার নিস্তরঙ্গ পল্লীর একটি ভদ্র অথচ দুঃস্থ পরিবারের মানুষের কাহিনী। শেষাংশ ছাড়া ঘটনার আবর্ত চোখে পড়ে না, গুরুতর কোনো উত্থানপতনের মধ্যে কেউ নিক্ষিপ্ত হয়নি। উল্লেখযোগ্য দুর্বিপাক হলো দারিদ্র্যের, এ-ই সকরুণ নিয়তির মতো উপন্যাসের চরিত্রগুলোর জীবন আদ্যন্ত নিয়ন্ত্রিত করেছে। পল্লীর চঞ্চলতাহীন জীবনযাপনের মধ্যেও প্রতিটি চরিত্রের পথেচলার ইতিবৃত্ত আর গতিশীলতাই এই উপন্যাসের মুখ্য বর্ণনীয়।

'পথের পাঁচালি' অর্থে পথের সংগীত—পল্লীজীবনসংগীতই পাঁচালি। যেহেতু 'পথ' সেহেতু এখানে অবারিত দীর্ঘতা; এবং যেহেতু 'পাঁচালি' সেহেতু স্নিগ্ধ মন্থরতা—দুটি বস্তুই উপন্যাসখানিতে গায়ে-গায়ে লাগা। এই পথের সংগীত যেমন অনিবার্যভাবে পরিবর্তনশীলতার দিকে অঙ্গুলিসংকেত করে, তেমনি, জীবনব্যাপী সকরুণতারও সঞ্চার করে। নায়ক অপুর চরিত্রেই এ বিশেষভাবে দেখানো হয়েছে, যদিও অন্যকোনো চরিত্রই এর প্রভাব থেকে মুক্ত নয়। একজন পড়ছে, একজন চলছে; যে পড়ে রইলো তার প্রতি সকরুণ দৃষ্টিপাত করলেও থামবার অবকাশ নেই, তোমার জীবনের যা প্রাপ্য তা কুড়িয়ে নিতেই হবে—এই গতির সূত্রে কয়েকটি জীবনকে কবি-ঔপন্যাসিক আবদ্ধ করেছেন, এবং প্রথমিক পটভূমি হিসেবে নিয়েছেন অচঞ্চল পল্লীজীবন। লেখকের উপকরণ, বলতে গেলে, তুচ্ছ—সামান্য। পল্লীর শাস্ত্র ও প্রথার অনুসরণ এবং গতানুগতিক জীবনযাত্রার মধ্যেও নিজ স্বতন্ত্র পথে প্রত্যেকের যাত্রার দিকটি উপন্যাস-নির্মাতা শুধু অনুমানের বিষয় করেই রাখেননি, স্পষ্ট বলে দিয়েছেন। হরিহর কেবল পথের সন্ধান করেছে, সবশেষে অনন্তপথের যাত্রী হয়েছে; সর্বজয়া অনির্দেশ্য পথে পা বাড়িয়েছে, পথেই ভেসেছে; বল্লালীপ্রথার মূর্ত অভিশাপ, দুর্ভাগ্য ও বিড়ম্বনার

অশ্রুপরিপ্লুত জরাগ্রস্তমূর্তি ইন্দিরঠাকরুণকে পথই শেষ আশ্রয় দিয়েছে। আর, শ্রীমান্ অপুকে :

'পথের দেবতা প্রসন্ন হাসিয়া বলেন—মূর্খ বালক, পথ তো আমার শেষ হয়নি তোমাদের গ্রামের বাঁশের বনে ……। দেশ ছেড়ে দেশান্তরের দিকে, সূর্যোদয় ছেড়ে সূর্যাস্তের দিকে, জানার গণ্ডি এগিয়ে অপরিচয়ের উদ্দেশে…দিনরাত্রি পার হয়ে, জন্মমরণ পার হয়ে, মাস-বর্ষ-মন্বন্তর-মহাযুগ পার হয়ে চলে, চলে, চলে—এগিয়ে চলে', ইত্যাদি।

নানান্ ঘটনা ও দুর্ঘটনার মধ্য দিয়ে পরিচালিত-জীবন অপু পথের নিয়মে চলেছে। তার গন্তব্য বিধিনির্দিষ্ট, সুতরাং কোনোকিছুর দিকে স্থায়ীভাবে দৃক্‌পাত করবার অবকাশ তার নেই, উপায় নেই। স্ব স্ব গন্তব্য পথে যেমন সকলেই চলে গেছে, তার নিজ গন্তব্যপথে, তেমনি, তাকেও চলতে হলো। এ-ই পথের পাঁচালি-র পথনির্দেশ।

উপন্যাসে অপুর চরিত্রাঙ্কন লেখকের তীক্ষ্ণ অনুভূতিশীলতার উজ্জ্বলন্ত নিদর্শন। একটি বিস্তীর্ণ অধ্যায়ে পল্লীর এই বালক ও কিশোরের মনের বিকাশটি সমগ্রভাবে এবং পুঙ্খানুপুঙ্খরূপে নির্মাণ করা হয়েছে। বাঙ্‌লাসাহিত্যে ঠিক এর পূর্বনিদর্শন নেই, পরেও এই সমগ্রতার নিদর্শন লক্ষিত হয় না। অপুর শিশুমানসের স্বপ্নসৃষ্টির, বস্তুকে অবলম্বন মাত্র করে বস্তুর অতীত মায়ালোকে বিহরণের, কী সুন্দর আলেখ্য এঁকেছেন গ্রন্থকার! এ ছাড়া, বালক অপুর নিসর্গপ্রীতি, সরল বিশ্বাস, মায়ের জন্যে মন-কেমন করা, দিদির প্রতি প্রগাঢ় মমত্ববোধ—এসকলের সঙ্গে বয়োবৃদ্ধির সমসূত্রে তার চিত্তে মান-অভিমানের আবির্ভাব, বালিকা-খেলার-সাথীদের প্রতি একপ্রকার আকর্ষণ, রামায়ণ-মহাভারতের কাহিনীর প্রতি অনুরাগ, অদ্ভুত গল্প ও রোমাঞ্চকর কাহিনী শোনার আগ্রহ, বীর চরিত্রের সঙ্গে সহানুভূতি, ব্যর্থ জীবনচরিত্রের প্রতি করুণাস্নিগ্ধ মমতা—এ সমুদয় যথাযথভাবে ও নৈপুণ্যসহকারে চিত্রিত হয়েছে। এ চরিত্রের অঙ্কনে লেখকের বাস্তবাশ্রয় তর্কের অতীত। বিভিন্ন ঘটনা ও মানবচরিত্রের সংস্পর্শে আগত শিশু ও কিশোরের অন্তরের ঘাতপ্রতিঘাতগুলি লেখকের কুশলী আলেখ্যনির্মাণের নিশ্চিত স্বাক্ষর বহন করে। পাঠশালায় ও গৃহে শিক্ষার চিত্রটি অপুর জীবনের বিশিষ্ট একটি অধ্যায়। লেখক অপুর সহজ সাহিত্যানুরাগ' ও পাঠে আগ্রহের দিকটি বিস্তৃতভাবে দেখিয়েছেন। এখানেই অপু সাধারণ কিশোরসম্প্রদায় থেকে বিশিষ্ট, অথচ একান্তভাবে বাস্তব। পিতার মৃত্যুর পর অপুর জীবনের যে অধ্যায়টুকু, তা একদিকে করুণ হলেও, তার পারিপার্শ্বিক অবস্থার সঙ্গে খাপ খাইয়ে নেওয়ার মতো সুস্থতা ও সরলতার পরিচায়ক। অত্যন্ত নিম্ন ও অবাঞ্ছিত পরিবেশের মধ্যে অপুর চিত্ত স্বাভাবিকভাবেই পরিচিত পল্লীপরিবেশ এবং নিসর্গের অকাতর স্নেহের মধ্যে ছুটে যেতে চেয়েছে। নিশ্চিন্দিপুর সর্বজয়াকে দারিদ্র্যের দ্বারা পীড়িত করেছে, কিন্তু অপুকে সে যা দিয়েছে, তা তো তার জীবনের শ্রেষ্ঠ সম্বল।

'পথের পাঁচালি'র কাব্য-পরিবেশ ও গ্রন্থখানিতে বিভূতিভূষণের কবি-মনের বিস্তৃত

প্রতিফলন লক্ষ্য করবার মতো। কিন্তু বিভূতিভূষণ যদি বাস্তব-জীবনরস-পরিবেশনে কার্পণ্য করে থাকেন তাহলে তার সৃষ্টি ব্যর্থ হয়েছে, বলতে হবে। তাঁর সৃষ্ট সকল চরিত্রই এই বাস্তবতার পথ অনুসরণ করেছে। পরিবেশের মধ্যে শুধু পল্লীর নিসর্গপ্রকৃতিই নয়, পল্লীবাসীর দারিদ্র্য, কুসংস্কার, সংকীর্ণতা, ঈর্ষা, লোভ, নারীনির্যাতন সকলই রয়েছে। ঘটনার বৈচিত্র্য না থাকুক, গুরুতর জীবনসমস্যার মুখে কোনো চরিত্রের আবর্তন-বিবর্তনের চিহ্ন না থাকুক, এতে চিত্র আছে, শান্ত পল্লীর বাস্তব চিত্রই আছে। আর, ভেবে দেখলে, ঘটনাবিরলতার মধ্যেও তাদের জীবনদ্বন্দ্বের যেটুকু পরিচয় মেলে, ও-ই যথেষ্ট। এরই মধ্যে একটি ক্রমবর্ধিষ্ণু শিশুমনের প্রসারণশীলতার চিত্রটি অত্যন্ত নিপুণভাবে সংযোজিত হয়েছে।

এই গ্রন্থের তথা বাঙ্‌লাসাহিত্যেরই একটি অসাধারণ পল্লীবালিকার চিত্র দুর্গার। গ্রামের ঘরপালানো পাড়াবেড়ানো মেয়ের মতো দুর্গা যদিও, তার বিশেষত্ব এই যে, পাড়ার ছেলেমেয়েদের সঙ্গে তার সম্পর্ক যতটুকু, তার চেয়ে বেশি বনবাদাড়-গাছপালার সঙ্গে। সে যেন নিসর্গসংসারেরই একজন, কতকটা বন্যবালিকার স্বভাবসম্পন্ন। কোথায় কোন ফুলটি কখন ফোটে; নোনা আতা, শাওড়া ফল, কোথায় কোন্ শাখায় পেকে থাকে; নাটাবীচি, ওড়কলসী, মেটে-আলুর সন্ধান কীভাবে পাওয়া যায়, ত দুর্গার নখদর্পণে। অপুর সঙ্গে নিসর্গের পরিচয় দুর্গার মধ্যস্থতাতেই ঘটেছিল, এবং অপুর মানসগঠনে দুর্গার দানও সামান্য নয়।

তথাপি অপু-দুর্গার মধ্যে একটা বিষয়ে পার্থক্য মৌলিক। দুর্গার সঙ্গে নিসর্গের সম্বন্ধ প্রয়োজনের—বনজাত ফলমূল তার স্বাদ-ক্ষুধা নিবৃত্ত করতো, তার খেলার সহায়ক হতো; অরণ্যচারিণী অরণ্য থেকে তার লোভবৃত্তির যথাকথঞ্চিৎ পরিতৃপ্তি সাধন করতে পারতো। অপুর সঙ্গে নিসর্গের সম্বন্ধ ভিন্ন প্রকৃতির। তার স্বপ্নচারী মন অজানা রহস্যের দিকে ধাবিত হওয়ার জন্যে উৎসুক ছিল। তাই, কোন মায়ামন্ত্রে লতাশীর্ষে অভিনব ফুল ফুটে থাকে, কী রহস্যবলে মাটি থেকে কন্দ জেগে ওঠে, তা জানবার—বুঝবার—প্রবল আগ্রহই অপুকে বিচিত্র লতাগুল্মসমাচ্ছাদিত অরণ্য, নির্জন পুষ্করিণী, কুঠির মাঠ প্রভৃতির দিকে ছুটিয়ে নিয়ে গেছে। এই বন-পুকুর, নদী-পথ-ঘাটই অপুর বিশ্ব এবং এই বিশ্বের সঙ্গে নিত্যনবপরিচয়ের কৌতূহলই অপুর সম্বল। দুর্গার ঠিক তা নয়। কৌতূহল অপেক্ষা খেলার প্রয়োজন এবং বিচিত্র বস্তু-স্বাদের আগ্রহ তাকে অরণ্যচারিণী করেছিল। লোভ এবং সঞ্চয়বৃত্তি দুর্গার যেন জন্মসিদ্ধ। বিভূতিভূষণ আশ্চর্য কৌশলে এই বাস্তব মনস্তত্ত্বের বিষয়টি দুর্গার চরিত্রে প্রমাণ করে দেখিয়েছেন। অপুর ন্যায় দুর্গাও একটি স্বভাববিকশিত বালিকার বাস্তবচিত্র। কিশোরী দুর্গার আকস্মিক মৃত্যু আমাদের চিত্তে গভীর রেখাপাত করে, কিন্তু এক্ষেত্রেও যেন লেখকের কিছু করবার ছিল না—স্বভাবে এইরূপই ঘটে থাকে। এর পর থেকে উপন্যাসের নতুন অধ্যায় শুরু হবে। অপুকেও আর অরণ্যে ও ঘটনাহীন পুরাতন পরিবেশে আবদ্ধ করে রাখলে চলবে না। নীল আকাশের হাতছানি যাকে ডাক দিয়েছে, তাকে আর সংসারের মধ্যে বেঁধে রাখা কেন।

বর্তমান আখ্যায়িকায় অবান্তর চরিত্র ও কাহিনী অনেক আছে এবং সকলে মিলে জীবনরসসমৃদ্ধ, বহুচরিত্রসংবলিত পটখানিকে সম্পূর্ণ ও উজ্জ্বল করে তুলেছে। কোন্দলপ্রিয়া সেজঠাকরুণ, মূর্খ গোকুল ও তার প্রহারসহিষ্ণু বধূ, রাজু রায়, দীনু পালিত, গুরুমহাশয়, সতু, রাণী, দাসীঠাকরুণ, সাতো'র মা যেমন আছে, তেমনি, আছে নবাবগঞ্জের ইচ্ছামতী, নিশ্চিন্দিপুরের প্রতিবেশিনী বালিকা অমলা, এবং সবশেষে জমিদার-গৃহের কন্যা লীলা। পল্লীর বিচিত্র মানুষ ও তাদের কাহিনী গ্রন্থে-বর্ণিত মূল কাহিনীর সঙ্গে অনায়াসে যুক্ত হয়ে পড়েছে।

উপন্যাসে স্মরণীয় দুটি ঘটনা রয়েছে—দুর্গার মৃত্যু ও অপুর গ্রামত্যাগ। প্রথমটি দ্বিতীয়টিকে ত্বরান্বিত করেছে। দুর্গার মৃত্যুর মধ্য দিয়ে লেখক সংকেতে জানালেন যে, অতঃপর শ্রীমান্ অপুর রায়ের পল্লীজীবনে ছেদ পড়লো, তার মনের নিসর্গাশ্রিত বিকাশ সম্পূর্ণ হয়েছে; এবার ভিন্নতর পরিস্থিতি ও জীবনসংগ্রামের পালা। এরপর সংক্ষিপ্ত অধ্যায়টুকুতে পরিবর্তন দ্রুত। হরিহরের মৃত্যু, সবজয়ার ও অপুর কাশী থেকে অন্যত্র গমন, এবং কল্পনার অতীত নতুন জীবনে প্রবেশ—এ সকল দেখতে দেখতে অল্পকালের মধ্যে ঘটে গেলো। সব মিশিয়ে একটি পরিপূর্ণ জীবনরহস্য আমাদের সম্মুখে উন্মোচিত করে ধরেছেন উপন্যাসরচয়িতা। নকশাধর্মী পথের পাঁচালি-র আশ্চর্য চিত্রযোজনরীতি আমাকে অতিশয় মুগ্ধ করেছে।

মুগ্ধ করেছে বিভূতিভূষণের বর্ণনশক্তি এবং মনোরম অথচ যথাযথ বাচনভঙ্গি। তিনি অপ্রাসঙ্গিক বর্ণনা যথাসম্ভব বর্জন করে চরিত্রের অভিব্যক্তির সঙ্গে সম্বন্ধযুক্ত বিষয়ের সংক্ষিপ্ত বর্ণনরীতিই গ্রহণ করেছেন। কোথাও কোনো চরিত্রের মুখে 'দর্শ' উক্তির সন্নিবেশ করেননি অথচ আমাদের পল্লীবাংলার ভাষণরীতিটুকু সম্পূর্ণ বজায় রেখেছেন। বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের স্টাইল—সহজ ভাষা এবং শিল্পরীতি—দেখবার মতো একটি জিনিস। এরূপ স্টাইল বাংলাসাহিত্যে অন্যকোনো লেখকের নেই, নির্দ্বিধায় বলতে পারি। সহজ সুরে সহজ ভাষায় গভীর কথা শোনানো কত কঠিন কাজ এ কাউকে বুঝিয়ে বলা নিষ্প্রয়োজন। পথের পাঁচালি-র রসাস্বাদন করে আমি তৃপ্ত এ হলো আমার শেষ কথা।

লেখক বিভূতিভূষণের উদ্দেশে অন্তরের অশেষ প্রীতি ও শ্রদ্ধানম্র প্রণাম নিবেদন করি।

# ধনতন্ত্র ও সমাজতন্ত্র :
# সমষ্টির কল্যাণার্থে কোন্‌টি বরণীয়

## ॥ এক ॥

সাম্প্রতিক দুনিয়ার সর্বস্তরের মানবমানবীর ভাগ্য নিয়ন্ত্রণ করছে দুটি মতবাদ—ধনতন্ত্রবাদ ও সমাজতন্ত্রবাদ। ইতিহাসের ধারায়, মানবসমাজের ক্রমবিকাশে, এদের উদ্ভব। এ দুটি মতবাদ পরস্পর ভিন্নমুখী। উভয়ের মধ্যে প্রকাণ্ড বিরোধ লক্ষ্য করা যায়। এই বিরোধ ব্যষ্টি আর সমষ্টির, অর্থাৎ, ব্যক্তি আর সমাজের। ধনতন্ত্র ব্যক্তি-অধিকার-নীতিকে কুণ্ঠাহীন স্বীকৃতি জানিয়েছে ; আর, সমাজতন্ত্র ব্যক্তিকে একেবারে মুছে ফেলে—ব্যক্তিমানুষের স্বাধিকারতত্ত্বের সম্পূর্ণ উচ্ছেদ ঘটিয়ে—সমাজের হাতে সর্বস্ব তুলে দিয়েছে। দুটি তত্ত্ববাদই একান্তী [extreme], ব্যক্তির বাসনাকামনা ও সমাজের আশাআকাঙ্ক্ষার মধ্যে নির্দ্বন্দ্ব সমন্বয়ের সেতু নির্মাণ করতে পারে নি। সে যা হোক, বর্তমান পৃথিবীতে সমাজব্যবস্থায় যে-দারুণ সংকট দেখা দিয়েছে, তা থেকে পরিত্রাণলাভের উপায় হিসেবে অনেকেই সমাজতন্ত্রকে বরণীয় মনে করেছেন। আমরা এখানে এ দুই মতবাদের মর্মকথা বুঝে নিতে চেষ্টা করবো।

ধনতন্ত্র ও সমাজতন্ত্র কথা-দুটি একটা বিশেষ সময়ের বিশেষ সমাজব্যবস্থার পরিচায়ক। একারণে ধনতন্ত্র ও সমাজতন্ত্রকে নির্ভুলভাবে চিনে নিতে হলে ঐতিহাসিক পটভূমিতে এদের দেখতে হবে। এই উভয় তন্ত্রের বা সমাজনীতির কোনোটিকেই মানুষ জোর করে সমাজের ওপর আরোপ করেনি। সমাজবিবর্তনের এক অবস্থাকে বলা হয় ধনতন্ত্র, এবং সেরূপ অপর একটি অবস্থার নাম সমাজতন্ত্র।

মনুষ্যসমাজে পরিবর্তন আসে সমাজেরই আভ্যন্তরিক শক্তিনিচয়ের ক্রিয়া-প্রতিক্রিয়ায়। সমাজ এক অবস্থা থেকে ভিন্নতর অবস্থায় পদক্ষেপ করে আপনারই স্বতঃবিকাশের প্রবর্তনায়। সমাজের এই বিচিত্র অবস্থাগুলিই মানবেতিহাসে ভিন্ন ভিন্ন নাম পেয়েছে। কাজেই, ধনতন্ত্রের প্রকৃত ব্যাখ্যা-বিচার ও স্বরূপলক্ষণ-নির্ধারণ সম্ভব উক্ত ধনতন্ত্রী সমাজব্যবস্থার উৎপত্তি, গতি ও পরিণতি বিশ্লেষ করে ; সেই রকম, সমাজতন্ত্রের পূর্ণাঙ্গ পরিচয়কথন সম্ভব সমাজতন্ত্রী সমাজের বিবর্তন সযত্নে বিচার করে।

প্রথমে আমরা ধনতন্ত্রী সমাজব্যবস্থার আলোচনা করবো। এই আলোচনায় সমাজের রাষ্ট্রনীতিক ও সাংস্কৃতিক যে-চিত্র প্রতিফলিত হবে তাকেই ধনতন্ত্র নামে চিহ্নিত করা হয়েছে। কিন্তু সংকীর্ণভাবে বিচার করলে ধনতন্ত্র বলতে শুধু বিশেষ একটি আর্থনীতিক ব্যবস্থাকেই বোঝায়।

আঠারো শতকের মাঝামাঝি সময়ে ধনতান্ত্রিক সমাজব্যবস্থা য়ুরোপে গড়ে ওঠে। এর পূর্বে যে-সমাজব্যবস্থা সেখানে প্রচলিত ছিল তা সামন্ততন্ত্র বা জমিদারতন্ত্র নামে

পরিচিত। শেষোক্ত ব্যবস্থাটিতে লক্ষ্য করবার মতো বস্তু ছিল—জমির উপর শ্রেণী-বিশেষের একচেটিয়া অধিকার, রাজনৈতিক ও ধর্মীয় অনুশাসনের ক্ষেত্রে মুষ্টিমেয় মানুষের একচ্ছত্র আধিপত্য। যে-কৃষিজীবী ও শ্রমজীবিদের নিয়ে আসল সমাজ, সেই বৃহত্তর মানবগোষ্ঠী সামন্ততন্ত্রের দিনে একরূপ দাস-জীবন যাপন করতো। দেশের উৎপাদন, বণ্টন ও বাণিজ্য সামন্তশক্তির লৌহশাসনের ফলে সুষ্ঠু নিয়ন্ত্রণের ও যথোচিত বিকাশের পথ খুঁজে পায়নি। সামন্ততন্ত্র ক্ষাত্রশক্তির প্রভুত্বের কথা মনে পড়িয়ে দেয়, যেখানে বৈশ্য ও শূদ্ররা কৃষিজীবী ও শ্রমজীবীরা—দাসত্বের রজ্জুতে বাঁধা, স্বচ্ছন্দ জীবনযাপনের অধিকার থেকে বঞ্চিত।

এই লৌহপাশের ভিতর থেকেই ধীরে ধীরে একটি নতুন শ্রেণী জন্ম নিলো—ধনিকশ্রেণী। প্রভূত ধনশক্তির অধিকারী এরা। তখন কামানের বারুদ, মুদ্রাযন্ত্র প্রভৃতি আবিষ্কৃত হয়েছে, আবিষ্কৃত হয়েছে বাষ্পশক্তি; বাষ্পশক্তি যন্ত্রচালনার সহায়ক হয়েছে—শ্রমশিল্পে ঘটে গেলো বৈপ্লবিক পরিবর্তন। এই নবজাত ধনিকগোষ্ঠীর ঐক্যবদ্ধ সংগ্রামের আঘাতে কয়েকটি দেশে সামন্তপ্রথার দুর্ভেদ্য দুর্গ ধূলিসাৎ হলো। ফলে দেশের বাণিজ্য ও উৎপাদনে অবাধ অধিকার দেখা দিল, ভূমির ওপর পূর্বের সেই একচেটিয়া অধিকার বিলুপ্ত হলো; রাষ্ট্রিক ক্ষেত্রে দেখা দিল রাজনৈতিক ক্ষমতার গণতান্ত্রিক প্রয়োগ। সামন্ততন্ত্রের আর্থনৈতিক বৃহত্তর বাধা দূর হওয়াতে পুঁজির উদ্বৃত্ত স্ফীতি বেড়ে চললো। পুঁজির মালিক যারা তারা আর্থিক ক্ষেত্রটি দখল করে নেওয়াতে দেশের রাজনৈতিক ক্ষমতাও তাদের আয়ত্তে এলো। কালক্রমে এই যে একটা নতুন সমাজব্যবস্থা আত্মপ্রকাশ করলো এরই নাম—ধনতন্ত্র বা পুঁজিতন্ত্র।

ধনতন্ত্রের শুধু আর্থনৈতিক দিকটা বিচার করেও এর একটা সংজ্ঞা নির্ধারণ করা সম্ভব। ধনতন্ত্র হলো সেই সমাজব্যবস্থা যেখানে উৎপাদনের বিবিধ উপকরণ বা পুঁজির ওপর রয়েছে ব্যক্তিগত অধিকার; এখানে উৎপাদনকে নিয়ন্ত্রিত করে মালিকের ব্যক্তিগত লাভের হিসেব। পূর্বেকার সামন্তপ্রথার আর্থিক অনুশাসন দূরীকৃত হওয়ার পর পুঁজির জয়যাত্রা শুরু হয়েছিল, পুঁজির মালিক জমির মালিককে সর্ববিষয়ে পরাস্ত করে এগিয়ে যাচ্ছিল। এতে পুঁজির কলেবর ক্রমশ বৃদ্ধি পেতে থাকলো। দেশে ছোট ছোট গৃহশিল্পের স্থানে বড়ো বড়ো কলকারখানা স্থাপিত হলো, কুটীরশিল্পীরা ধীরে ধীরে পথে এসে দাঁড়ালো, এখন তাদের জীবিকার একটি মাত্র পথ খোলা—কলকারখানায় মজুরবৃত্তি। শ্রমিকদের মনুষ্যত্বচেতনা বলে কিছুই আর রইলো না, তখন তারা নেমে এসেছে পশুর স্তরে। ধনতন্ত্রের শোষণ নিষ্ঠুর এবং প্রাণঘাতী।

ধনতন্ত্রী সমাজব্যবস্থার মূল আর্থনৈতিক সূত্রগুলি নিম্নরূপ :

প্রথমত, পুঁজির ওপর ব্যক্তিগত মালিকানা থাকবে। এই অধিকারবলে যে-কোনো-ভাবে পুঁজি নিয়োগ করতে পারা যাবে। দ্বিতীয়ত, ব্যক্তিগত মুনাফাই হলো পুঁজি-নিয়োগের নিয়ামক। 'এহেন সমাজে পণ্যোৎপাদন নিয়ন্ত্রিত হয় মুনাফার হিসেবে, চাহিদার হিসেবে নয়। তৃতীয়ত, শ্রমজীবীদেরকে শোষণের ওপরই মুনাফার হার নির্ভর করে।' কাজেই, আর্থিক ক্ষেত্রে সমাজ দ্বিধাবিভক্ত হয়ে গেল, দুটি শ্রেণী দেখা

দিস—মালিক ও শ্রমিক। উৎপাদনের যন্ত্রপাতিতে মালিকের নিরঙ্কুশ অধিকার থাকায় মালিক শ্রমিককে উৎপাদনযন্ত্রের সঙ্গে যোগ করে দেয় তার কারখানায়। তাই, দেখেছি, সংখ্যাতীত মজুর অবিরাম শোষণের নিগ্রহ ভোগ করেছে; পক্ষান্তরে, ধনবানদের লভ্যাংশ দিন দিন স্ফীতকায় হয়ে উঠেছে। সঙ্ঘবদ্ধ ধনিকশ্রেণী ভয়ানক শক্তির অধিকারী।

সামন্ততন্ত্রের পাশমুক্ত হয়ে ধনতন্ত্রের বিজয়রথ কয়েক দশক পর্যন্ত নির্বাধ গতিতে অগ্রসর হলো। এর সমাজকল্যাণপ্রসূ দান এসময়েই দেখা যায়; বিবিধ শিল্পচর্চায়, বিজ্ঞানে, রাজনৈতিক ক্ষেত্রে—বেশ কিছু উন্নতি লক্ষ্য করা গেলো। আর্থিক ক্ষেত্রে দেখি, দেশের সম্পদ পুঁজিতন্ত্রের প্রচেষ্টায় বহুগুণ বৃদ্ধি পেয়েছে। কলকারখানা, রেল-স্টীমার, বিদ্যুৎশক্তি, টেলিগ্রাফ-টেলিফোন, খনিজদ্রব্য-আহরণ, নানা বিস্ময়কর যন্ত্রের উদ্ভাবন ধনতন্ত্রের প্রচেষ্টারই সুফল। পূর্বতন সামন্তপ্রথাশাসিত সমাজের সঙ্গে তুলনা করলে এই বিশেষ সময়কার ধনতন্ত্রশাসিত সমাজকে প্রগতিশীল বলা যেতে পারে। সুতরাং দেখা যাচ্ছে, দেশে একদা ধনতন্ত্রের মঙ্গলবিধায়ক একটা ঐতিহাসিক ভূমিকা ছিল।

কিন্তু পুঁজিতন্ত্রের আর্থিক ব্যবস্থাটি আস্তে আস্তে বিপদের সম্মুখীন হলো। যে-আর্থিক ব্যবস্থার মূলভিত্তি মুনাফা, সেই ব্যবস্থা মুনাফার হারের হ্রাসবৃদ্ধির জন্যে অকস্মাৎ বানচাল হয়ে যেতে পারে। কার্যত দেখা যায়, ধনতন্ত্রী সমাজব্যবস্থায় পুঁজির হারের ক্রমবর্ধমানতার অবশ্যম্ভাবী পরিণাম হলো মুনাফার বিলোপ ও ব্যবসায়-সংকট। একারণে নিশ্চিত বেকারসমস্যা ও লোকসাধারণের দারিদ্র্য-দুর্গতি ধনতন্ত্রের সঙ্গে কোনো-কোনো সময়ে জড়িত হয়ে পড়তে বাধ্য।

ধনতন্ত্রের অত্যন্ত ক্ষতিকর দিকটি আত্মোন্মোচন করলো এর দ্বিতীয় অধ্যায়ে, যখন ধনতন্ত্রী সমাজের বারম্বার আর্থিক সংকটের ভয়াল আবর্তের মুখোমুখি এসে দাঁড়ালো। দারুণ-সংকট-সমস্যা-কণ্টকিত বলে ধনতন্ত্রের মঙ্গলপ্রসূ কোনো দান অধুনা লক্ষিত হয় না। রাষ্ট্রে একনায়কত্ব, শিল্পে একচেটিয়া-অধিকার-বিস্তার, বাণিজ্যিক বিরোধ, বিজ্ঞান-সাধনার বিকৃতি, সংস্কৃতির বর্বর রূপান্তর, দেশ-বিদেশে স্বার্থসংরক্ষণের জন্যে পুনঃপুনঃ সংগ্রাম ইত্যাদি ক্ষয়িষ্ণু ধনতন্ত্রকে বাঁচিয়ে রাখবার বিশেষ উপায়রূপে দেখা দিয়েছে। এসমস্ত কারণে ধনতন্ত্র এখন মানবসমাজের অগ্রগতির পথে প্রতিবন্ধক হয়ে দাঁড়িয়েছে। ইচ্ছা করলে যে-সমাজব্যবস্থা মানবসভ্যতাকে প্রেক্ষণীয় শ্রী ও আভিজাত্য দান করতে পারতো, ধনপতিদের অত্যুগ্র কাঞ্চনপিপাসা আজ তার অশেষ লাঞ্ছনার মূলীভূত কারণরূপে দেখা দিয়েছে। লক্ষ্য করতে হবে, মুষ্টিমেয় ধনাঢ্যের অপরিমেয় সম্পদ সমষ্টি-মানুষের ভোগ্য হয়নি। বৃহত্তর মানবসমাজ যেখানে উপবাসী, সেখানে অগণিত মনুষ্যসন্তান বুভুক্ষার তাড়নায় পশুর ন্যায় দিনাতিপাত করছে, সেখানে স্বল্পসংখ্যক বিত্তবানের ঐশ্বর্যের চোখ-ধাঁধানো জৌলুস প্রাণান্তকর বিদ্রূপের অট্টহাস্য বলে মনে হয় না কী? ধনতন্ত্র লোভী, স্বার্থান্ধ, ক্রূর, অমানবীয়তার স্পর্শে ক্লেদাক্ত।

## ॥ দুই ॥

অপরদিকে, সমাজতন্ত্রের স্বরূপটি চিনে নিতে হলে অনুরূপভাবে এর উদ্ভব, গতি ও পরিণতির দিকে দৃষ্টি নিবদ্ধ করতে হবে।

ধনতন্ত্রকে আমরা সামন্তপ্রথার পটভূমিতে ব্যাখ্যা করেছি; এবার সমাজতন্ত্রকে নিরীক্ষণ করবো ধনতন্ত্রের পটভূমিতে। সামন্ততন্ত্র চালু থাকার কালে যেমন নবোদ্ভূত ধনিকশ্রেণী নতুন-আবিষ্কৃত বৈজ্ঞানিক শিল্পযন্ত্রের সহায়ে বাণিজ্যবিস্তারের দ্বারা ধনসঞ্চয় করেছে এবং নিজেদের ধনশক্তির বলে রাষ্ট্রশক্তি অধিকার করে নিয়ে নতুন একটি সমাজব্যবস্থা গড়ে তুলেছে, তেমনি, ধনতন্ত্রের পরিবেশে উদ্ভূত শ্রমিকশ্রেণী নিজ শ্রেণীস্বার্থের প্রেরণায় নতুন সমাজ, নতুন আর্থিক ও রাষ্ট্রিক ব্যবস্থা স্থাপন করলো রক্তক্ষয়ী বৈপ্লবিক পন্থার আশ্রয়ে।

সমাজতান্ত্রিক সমাজে আর্থিক ব্যবস্থার ক্ষেত্রে কতকগুলি পরিবর্তন লক্ষ্য করবার মতো। এই সমাজে ভূমি, কল-কারখানা, খনিজদ্রব্য, উৎপাদনের যন্ত্রপাতি ইত্যাদির উপর ব্যক্তিগত মালিকানা স্বীকৃত হয় না। কাজেই, সমাজতান্ত্রিক সমাজের প্রধান কর্তব্য—উৎপাদনের সমস্ত উপকরণকে জাতীয় সম্পদে পরিণত করা। ব্যক্তিগত অধিকারলোপের সঙ্গেই দ্বিতীয় সূত্রটি এসে পড়ে, তা হলো—দেশের সকল সম্পদকে একটি সুচিন্তিত পরিকল্পনা অনুযায়ী উৎপাদনে নিয়োগ। মুনাফার লোভে ব্যক্তি কিংবা সম্প্রদায় যেখানে মূলধন পণ্য-উৎপাদনে নিয়োগ করতে পারে না, সেখানে উৎপাদন-ব্যাপারে দেশের সম্পদ-বিনিয়োগের দায়িত্ব গোটা সমাজকেই গ্রহণ করতে হয়। একারণে কোন্ শিল্পে কী পরিমাণ সম্পদ নিয়োজিত হবে, এবং লোকসাধারণের ব্যবহারের জন্যে, ভবিষ্যৎ ধনোৎপাদন চালু রাখবার ও তার গতি বাড়িয়ে তোলার জন্যে, আর দেশের রক্ষাব্যবস্থার জন্যে, কীভাবে সমস্ত সম্পদকে ভিন্ন ভিন্ন বিভাগে বণ্টন করা হবে, তার সুচিন্তিত পরিকল্পনারচনও অত্যাবশ্যক। গোটা সমাজের ব্যবহারের জন্যে সমাজ-পরিকল্পিত ব্যবস্থারই নাম—সমাজতন্ত্র। এখানে শ্রেণীবিশেষের স্বার্থ অবলুপ্ত, উৎপাদন ও বণ্টননীতি সুনিয়ন্ত্রিত, লোভীর শোষণপ্রবৃত্তি উৎসাদিত।

সমাজের এই অবস্থায় প্রত্যেক মানুষকেই সাধ্যানুযায়ী উৎপাদনকর্মে অংশ গ্রহণ করতে হয়, এবং প্রত্যেকেই নিজেদের শ্রম বা কর্মক্ষমতা অনুযায়ী পুরস্কৃত হয়। সমাজতন্ত্রে শ্রমিকদলই রাষ্ট্রশক্তি স্ববশে এনে জনগণের কল্যাণে তা ব্যবহার করে। ফলে এতে অর্থনীতি ও রাজনীতি উভয়ই ক্রমশ সমাজতন্ত্রী হয়ে ওঠে।

রাশিয়ায় দারুণ বিপ্লবের মধ্য দিয়ে এই নতুন সমাজ জন্মলাভ করলো। সমাজের ঐতিহাসিক বিবর্তনধারা লক্ষ্য করলে দেখা যায়, সমাজতন্ত্র ধনতন্ত্রেরই অবশ্যম্ভাবী পরিণতি। ধনতন্ত্রের অন্তঃপ্রকৃতিতে আত্মহত্যার যে-বীজ সংগুপ্ত রয়েছে তারই ফলে একদিন তার মহানিপাত অনিবার্য হয়ে ওঠে। দুঃখদারিদ্র্য, যুদ্ধবিগ্রহ, ব্যবসায়-সংকট ইত্যাদিকে ধনতান্ত্রিক সমাজ প্রতিরোধ করতে পারে না। কাজেই, ধনতন্ত্রশাসিত সমাজে জনসাধারণ ও শ্রমিকশ্রেণী ক্রমশ শোষিত হয়ে একেবারে নিঃস্ব হয়ে পড়ে।

লাঞ্ছিত মনুষ্যত্ব অবিরত নির্যাতন কখনোই সহ্য করবে না, প্রত্যেক ক্রিয়ারই প্রতিক্রিয়া রয়েছে। ধনতন্ত্রী সমাজব্যবস্থার প্রচণ্ড বিক্ষোভ একদিন দেখা দেবেই। এই বিক্ষোভ শোষণক্লিষ্ট শ্রমিকশ্রেণীর। শ্রমিকরা যখন নিজেদের শক্তিকে সংহত করে ধনতন্ত্রের ওপর আঘাত হানে তখন ধনতন্ত্র আপনাকে আর বাঁচাতে পারে না, ভেঙে পড়ে। এইভাবেই সমাজতন্ত্রের উদ্ভব হয়। ধনতন্ত্র নিজ মৃত্যু নিজেই ডেকে আনে।

সমাজতন্ত্রী সমাজে উৎপাদনযন্ত্রের ওপর ব্যক্তিগত অধিকার না থাকায় এবং মুনাফার লোভে পণ্যোৎপাদন নিয়ন্ত্রিত না হওয়ায় সেখানে শ্রমিকের শোষণ নেই, করাল দারিদ্র্য নেই, মারাত্মক বেকারসমস্যা নেই, সর্বনাশা বাণিজ্যিক প্রতিযোগিতা নেই। এই সমাজ মানুষকে মানুষের মতো বাঁচবার অধিকার দিয়েছে। শ্রেণীসংঘাত এতে বিলুপ্তপ্রায়। একদিকে প্রাচুর্য, অন্যদিকে, লোকসাধারণের দারুণ অভাব পুঁজিতন্ত্রী সমাজেরই চরিত্রলক্ষণ। সমাজতন্ত্রে অভাবনীয় ঐশ্বর্য ও অবিশ্বাস্য অভাব-দারিদ্র্যের সহ-অবস্থান অসম্ভব। ক্ষুধার্তের হাহাকার ঘোচাবার দিকেই সমাজতন্ত্রের দৃষ্টি স্থিরবদ্ধ।

ধনতন্ত্র এখন অবক্ষয়ের মুখে। এই ক্ষয়িষ্ণু সমাজনীতিকে নির্জিত করে কোনো কোনো দেশে সমাজতন্ত্র বলিষ্ঠ পদক্ষেপে এগিয়ে যাচ্ছে। মানবকল্যাণের মাপকাঠিতে বিচার করলে দেখা যায়, সমাজতান্ত্রিক ব্যবস্থাই মানুষের সম্মুখে সুখ-স্বাচ্ছন্দ্যের আশ্বাস-ভরা এক উজ্জ্বল ভবিষ্যৎ নিয়ে উপস্থিত হয়েছে। এর সর্বাঙ্গীণ-সম্পূর্ণ বিকাশের পথে এখনো রয়েছে বিস্তর বাধাবিঘ্ন। তথাপি মনে হয়, অদূর-ভবিষ্যতে এ সমাজের গণ্ডি প্রসারিত হবে। জীবিকা ও শ্রমের মধ্যে ন্যায়সংগত সম্বন্ধ স্থাপনে আগ্রহশীল বলে, মনুষ্যজীবনে সাম্যতত্ত্বকে শ্রদ্ধাসহকারে স্বীকার করে নিয়েছে বলে, সম্পদপ্রাচুর্য ও দারিদ্র্যের ভেদ দূর করতে চায় বলে, সমাজনীতি-হিসেবে [সমাজ]তন্ত্র অবশ্যই বরণীয়।

## সাম্যতন্ত্র ঃ সমাজতন্ত্রবাদীদের মহৎ একটি স্বপ্ন

প্রত্যেক মতবাদই তার পূর্ণসার্থকতালাভের স্বপ্ন দেখে। এই স্বপ্নই একদা বাস্তবে রূপ পায়। সমাজতন্ত্রীরাও স্বপ্ন দেখেছে—সমভোগাধিকারের স্বপ্ন। ইংরেজি 'কম্যুনিজম্' কথাটিরই বাংলা প্রতিশব্দ হলো 'সাম্যতন্ত্র'। কথাটি একটি বিশেষ সমাজব্যবস্থারই পরিচয়বাহী।

সাম্যতন্ত্রী সমাজব্যবস্থার কোনো বাস্তব [চিত্র] বর্তমান পৃথিবীতে নেই। কিন্তু সমাজতান্ত্রিক পণ্ডিত মনীষী কার্ল মার্কস্ মানবসমাজের বিবর্তনধারা সযত্নে বিচার

করে সাম্যতন্ত্রী সমাজের অবশ্যম্ভাবিতার ইঙ্গিত দিয়েছেন। সমাজের ক্রমবিকাশের যে গতি তারই অনিবার্য পরিণতি ঘটবে সাম্যতন্ত্রে—বিশিষ্ট সমাজতাত্ত্বিক ভাবুকগোষ্ঠী এই অভিমতই প্রকাশ করেছেন।

সাম্যতন্ত্রী সমাজ সমাজতন্ত্রেরই দ্বিতীয় অধ্যায়। শক্তিশালী সামন্ততন্ত্রকে [Feudalism] পরাভূত করে একদিন ধনতন্ত্রের [Capitalism] প্রতিষ্ঠা হয়েছিল। ধনতন্ত্র আবার কালক্রমে ক্ষয়িষ্ণুতার কবলে পড়লো। এই ক্ষয়িষ্ণু ধনতন্ত্রকে স্থানচ্যুত করে, বিপ্লবী প্রচেষ্টার মধ্য দিয়ে, সাম্প্রতিক দুনিয়ায় সমাজতন্ত্র [Socialism] মাথা তুললো। সমাজতন্ত্র-গঠনের পথে শ্রমিকরাষ্ট্র প্রধানতম অস্ত্র। পূর্বতন সমাজের শ্রেণীবৈষম্য যখন সম্পূর্ণ মুছে যায়, উৎপাদন ও বণ্টন-ব্যবস্থা যথার্থত যখন জনগণের নিয়ন্ত্রণাধীনে আসে, তখন আর রাষ্ট্রশক্তির কোনো প্রয়োজন হয় না—শ্রেণীগত বিরোধের অবসানের সঙ্গে সঙ্গে রাষ্ট্রও নিষ্প্রয়োজন হয়ে পড়ে। শ্রমিকরাষ্ট্রের পরিচালনায় সমাজ আপন রাষ্ট্রীয় কাঠামোতে উৎপাদন ও বণ্টনের ক্ষেত্রে পরবর্তী সাম্যতন্ত্রী সমাজের উদ্ভবের অনুকূল সর্ববিধ পন্থা অবলম্বন করে। এভাবে বিবর্তনের ধারাপথে শ্রমিকরাষ্ট্র-পরিচালিত সমাজতন্ত্রী সমাজ অতি-উন্নত একটি অবস্থায় এসে পৌঁছায়। এই বিশেষ অবস্থাটিই সমাজতন্ত্রের দ্বিতীয় অধ্যায়, অর্থাৎ সাম্যতন্ত্র।

সাম্যতন্ত্রের সুনির্দিষ্ট কোনো সংজ্ঞা দেওয়া সহজ নয়। তবে অনাগত এই সমাজব্যবস্থার উল্লেখনীয় লক্ষণগুলি অনুমান করে নেওয়া যায়—রাষ্ট্রের আর্থিক ও নৈতিক দিক থেকে সমাজতন্ত্রকে কথঞ্চিৎ বিচার করা চলে।

রাষ্ট্রিক দিকটির প্রতি দৃষ্টি রেখে বিচার করলে দেখা যায়, সমগ্র পৃথিবীতে কিংবা পৃথিবীর বড়ো বড়ো দেশগুলিতে সমাজতন্ত্র প্রতিষ্ঠিত না হলে সাম্যতন্ত্র বিকাশলাভ করতে পারে না। যতদিন ধনতন্ত্রী রাষ্ট্রের অস্তিত্ব থাকবে ততদিন পর্যন্ত সমাজতন্ত্রী সমাজকে আত্মরক্ষার বিষয়ে সাবধানতা অবলম্বন করতে হবে—তার রাষ্ট্রীয় কাঠামোটিকে অক্ষত রাখতেই হবে। পৃথিবীর বৃহৎ বৃহৎ রাষ্ট্রে সমাজতন্ত্রী সমাজের গোড়াপত্তন সাম্যতন্ত্রের প্রথম সোপান।

এই সোপানটি অতিক্রান্ত হলে সমাজতন্ত্রশাসিত দেশে রাষ্ট্রের বিলোপ ঘটবে, পণ্যোৎপাদনের ক্ষেত্রে আশ্চর্য উন্নতি দেখা দেবে,—এককথায়, সাম্যতন্ত্রী সমাজের অভ্যুদয় হবে। ইতিহাস পর্যালোচনা করলে স্পষ্টত বুঝতে পারা যায়, শ্রেণীস্বার্থ ও শ্রেণীর অধিকার-রক্ষার জন্যেই রাষ্ট্রের প্রয়োজন। শ্রেণীসংঘাত ও শ্রেণীস্বার্থের বিলুপ্তির পর রাষ্ট্রের অস্তিত্ব নিরর্থক হয়ে পড়ে। অবশ্য উৎপাদন, বণ্টন ইত্যাদি নিয়ন্ত্রণের জন্যে তখন যে-জিনিসটির প্রয়োজন হবে, তা হলো জনসঙ্ঘ। এই জনসঙ্ঘ ও রাষ্ট্রের মধ্যে মৌল পার্থক্য রয়েছে। প্রথমটির কাজ সর্বাংশে আর্থনীতিক; দ্বিতীয়টির কাজ প্রধানত রাজনীতিক। রাষ্ট্রকে যদি বলি আইন-তন্ত্র, জনসঙ্ঘকে বলবো নিয়ম-তন্ত্র—উৎপাদন ও বণ্টন-নীতির তত্ত্বাবধায়ক।

আধুনিক রাষ্ট্রগুলির বড় কাজ আভ্যন্তরীণ ক্ষেত্রে শাসিতশ্রেণীকে স্ববশে রাখা ও সর্বপ্রকার বহিরাক্রমণ থেকে দেশকে রক্ষা করা। পক্ষান্তরে, সাম্যতন্ত্রী জনসঙ্ঘ বা

উৎপাদন-সঙ্ঘগুলির কাজ ভিন্নতর। জনসঙ্ঘগুলি শ্রেণীহীন সমাজে কেবল প্রাকৃতিক সম্পদকে জনকল্যাণে নিয়োগের সর্বোত্তম-পন্থানির্দেশক বলিষ্ঠ পরিকল্পনা অনুসারে কাজ করবে। সাম্যতন্ত্রী দুনিয়ায় যুদ্ধ অনাবশ্যক, যেহেতু সমাজ শ্রেণীহীন—পরস্পর-বিরোধী স্বার্থের সংঘাতমুক্ত। এরূপ সমাজে রাষ্ট্রের অস্তিত্বের কী সার্থকতা!

পণ্ডিতেরা সমাজতন্ত্রের প্রথম ও দ্বিতীয় অধ্যায়ে যে-পার্থক্য কল্পনা করেছেন তা মূলত বণ্টননীতি-সম্পর্কিত। প্রথমটিতে প্রত্যেকটি মানুষকে নিজ নিজ ক্ষমতানুযায়ী উৎপাদন-ব্যাপারে সাহায্য করতে হবে, এবং প্রত্যেকেই নিজ নিজ পরিশ্রম অনুযায়ী পুরস্কৃত হবে। কিন্তু দ্বিতীয় অধ্যায়ে [ সাম্যতন্ত্রে ] 'ক্ষমতানুযায়ী কাজ' ও 'প্রয়োজন অনুযায়ী বণ্টন'—এই নীতি প্রবর্তিত হবে।

আর্থিক দিক থেকে বিচার করলে দেখা যায়, সাম্যতন্ত্রী সমাজের ভিত্তি দৃঢ় হলে জনগণ সাধ্যমতো সামাজিক উৎপাদনে অংশ গ্রহণ করবে এবং সকলেই তাদের প্রয়োজন মত ভোগ করবার সামগ্রী পাবে। বুঝতে অসুবিধে হয় না, সাম্যতন্ত্রী সমাজের অভ্যুদয়ের পূর্বে উৎপাদনশক্তির প্রভূত উন্নতি আবশ্যক। সমাজতান্ত্রিক উৎপাদনব্যবস্থা ক্রমোন্নতির সোপান বেয়ে এমন এক অবস্থায় এসে পৌছবে, যখন বণ্টনকে ব্যক্তিবিশেষের কার্যক্ষমতার ভিত্তিতে চালিত না করে, তার প্রয়োজনের ভিত্তিতে চালিত করা সম্ভব। এই সম্ভাবনা বাস্তব রূপ নিলেই সমাজতন্ত্র নিজ প্রাথমিক অবস্থা থেকে দ্বিতীয় অবস্থায় উত্তীর্ণ হবে।

ধনতন্ত্রী সমাজে পুঁজিস্বার্থে ও ব্যক্তিগত সম্পদ্স্বার্থের প্রেরণাবশে মানুষের চাহিদা গড়ে ওঠে। সাম্যতন্ত্রী সমাজে মানুষের চাহিদার নিয়ামক হবে ওই সমাজব্যবস্থারই সুচিহ্নিত মহত্তর আদর্শ। আসল কথা এই যে, মানুষের আজিকার দিনের স্বতন্ত্র সুখ-স্পৃহা, স্বতন্ত্র বাসনাকামনা, মানবতার বিরুদ্ধচারী স্বতন্ত্র ভাবচিন্তার অভিমান—সমস্ত-কিছুই শ্রেণীবৈষম্যপ্রভাবিত সমাজব্যবস্থার ফল। সাম্যতন্ত্রবিরোধী এরূপ সমাজ ভেঙে চুরমার হয়ে যাবে, সাম্যতন্ত্রমুখী নতুন সমাজ জন্ম নেবে, অথচ মানুষ সেই আদিম মানুষটিই থেকে যাবে, এ হতেই পারে না। সমাজব্যবস্থার রূপান্তরের সঙ্গে সঙ্গে মানুষের চাহিদাও বদলায়, তার মনের চেহারার পরিবর্তন ঘটে। অনেক টাকা, অনেক বাড়ী, অনেক গাড়ীর স্বপ্ন দেখে ধনতন্ত্রলালিত মানবমানবী। সাম্যতন্ত্রে মনুষ্যসন্তানের অপরিমিত লোভের স্থান নেই; এখানে সকলেরই সমভোগাধিকার,—সকলের সঙ্গে শ্রমযোগে এক হয়ে, দেহ-মনের যেটুকু সুখ-স্বাচ্ছন্দ্য লাভ করা যায়, তা ভোগ করতে হবে।

এবার সাম্যতন্ত্রী সমাজব্যবস্থার আওতায় মানুষের নৈতিক উন্নতির কথা। রাষ্ট্রবিহীন এই সমাজটিতে মানুষ কি স্বেচ্ছাচারী হয়ে উঠবে না? এ প্রশ্নের উত্তরে বলা যেতে পারে, সামাজিকের আচরণ সমাজব্যবস্থার ওপর অনেকখানি নির্ভরশীল; এর আদর্শ যদি উচ্চতর হয় তাহলে সমাজভুক্ত মানুষের কার্যকলাপ কদাপি অপকৃষ্ট জীবের কার্যকলাপের মতো হবে না। মানুষ তখনই সমাজশত্রু হয়ে ওঠে, যখন তার সম্মুখে মনুষ্যত্বের সমুচ্চ কোনো আদর্শ থাকে না। শিক্ষা ও সংস্কৃতির উন্নততর অবস্থায় ভিত্তিয়

দিয়েই রূপ পরিগ্রহ করবে সাম্যতন্ত্রী সমাজ। এরূপ সুস্থ পরিবেশের শুচিসুন্দর স্পর্শ পেলে মনুষ্যের অপরাধপ্রবণতা স্বাভাবিক কারণেই কমে আসবে। সমাজ নিজের বুকেই লালন করে অপরাধের বীজ; বীজকে উচ্ছিন্ন করা হলে তার অঙ্কুরোদ্গমের সুযোগ কোথায়? কাজেই, রাষ্ট্রশক্তির লোপে সমাজবিরোধী কোনো কাজ মানুষ করবে কিনা, এ প্রশ্ন অবান্তর।

ব্যক্তিতে-ব্যক্তিতে বিরোধের অবসান ঘটাবার জন্যেও এখানে রাষ্ট্রশক্তির প্রয়োজন হবে না। এখনো তো দেখি, কেউ যদি কোনদিন সমাজবিরোধী কাজ করে তাহলে অপর দশজন এসে নিজেদের সম্মিলিত শক্তিতেই ওই ব্যক্তিকে অপরাধের শাস্তি দেয়। সাম্যতন্ত্রী সমাজের এই সামাজিক চেতনা অনেক বেশি প্রখর হবে। তখন সমাজদ্রোহীরা জনমতের দ্বারাই শাসিত হবে।

রাষ্ট্রের বিলুপ্তি, জনসঙ্ঘের উদ্ভব, ক্ষমতানুযায়ী কাজ ও প্রয়োজনমতো বণ্টন এবং সমাজব্যবস্থার উন্নতির সমান্তরাল রেখায় মানুষের নৈতিক উৎকর্ষ হলো সাম্যতন্ত্রী সমাজের বিশিষ্ট লক্ষণ। কেউ কেউ বলে থাকেন, এই সমাজব্যবস্থা বিশেষ একটি স্তরে পৌঁছে ধীরে ধীরে স্থাণু হয়ে যাবে—শ্রেণীমুক্ত হওয়ার ফলে অন্তর্বিরোধের অবসানহেতু সমাজের অগ্রগতি নিশ্চলতা প্রাপ্ত হবে। সমাজতন্ত্রবাদীরা বলবেন, এরূপ একটি ধারণা ভ্রান্ত। কারণ, সঙ্ঘবদ্ধ মানবগোষ্ঠী তখন বহিঃপ্রকৃতির সঙ্গে অবিরাম সংগ্রামে লিপ্ত থাকবে, সকল শক্তিপ্রয়োগে নিসর্গসংসারের রহস্যদ্বার একের পরে এক উন্মোচন করবে। বলতে পারি, মনুষ্যসমাজে শ্রেণীসংঘাতের অবসানের পর মানব আর প্রকৃতির বিরোধমূলক এক নতুন অধ্যায় শুরু হবে।

ধনতন্ত্র তার জন্মলগ্নেই অভিশাপগ্রস্ত। অপরের মুখের অন্ন কেড়ে না নিলে ধনপতি হওয়া যায় না। ধনতন্ত্রে মনুষ্যত্ব লাঞ্ছিত। এখানে সংখ্যাতীত মানবশিশুর অবস্থা অসহায় পশুর মতো। মনুষ্যজাতিকে এহেন শোচনীয় অবস্থা থেকে পরিত্রাণের আশ্বাস দেবে কে? দিতে পারে সমাজতন্ত্র, দিতে পারে সমাজতন্ত্রের উন্নততর রূপ ভাবী কালের সাম্যতন্ত্র। সমাজতন্ত্র উৎপাদন ও বণ্টন-নীতির মধ্যে বৈষম্য ঘুচিয়েছে, মনুষ্যের অন্নবস্ত্র ও দৈহিক সুখস্বাচ্ছন্দ্যের অভাব ক্রমশ দূর করছে, লোভীর শোষণ-প্রবৃত্তির মূলোৎপাটনে এগিয়ে এসেছে।

আধুনিক সাম্যতন্ত্র মানবজীবনের গভীরতর সমস্যার সর্বকালোপযোগী প্রতিকার-পন্থা কিনা, কিংবা 'ব্যক্তি' আর 'সমাজ'-এর মধ্যে নির্বিরোধ সমন্বয়বিধানের সামর্থ্য সাম্যতন্ত্রের আছে কিনা, এ প্রশ্ন এখানে তুলবো না। তবে এটুকু বলা যায়, বর্তমান পৃথিবী অন্নবস্ত্রের যে-দারুণ সমস্যায় সংকটাপন্ন হয়ে উঠেছে, সেই সংকটত্রাণের একমাত্র উপায়রূপে দেখা দিয়েছে সাম্যতন্ত্র। অধুনা সাম্যতন্ত্র ভীষণ অগ্নিপরীক্ষার মধ্য দিয়ে চলছে। কোথায় এর পরিণতি, মানবজাতির ভবিষ্যৎ ইতিহাসই তার সাক্ষী হবে।

অবশ্য সন্ধি থাকিতেও পারে, না-ও থাকিতে পারে ; আবার, সন্ধি হইলেই যে সমাস থাকিবে এমন কোনো কথা নাই ; যথা—

মম+আলয়=মমালয় ( সন্ধি আছে, সমাস নাই ) ; সত্যনিষ্ঠা ( সমাস আছে, সন্ধি নাই ) ; শশ+অঙ্ক=শশাঙ্ক ( সমাস এবং সন্ধি দুইই আছে । )

সন্ধি যখন সাধারণ নিয়মে না হইয়া বিশেষ নিয়মে হয়, তখন সেইরূপ সন্ধিকে **নিপাতনে সন্ধি** বলে ; যথা—কুল+অটা=সাধারণ নিয়মে 'কুলাটা' না হইয়া বিশেষ নিয়মে 'কুলটা' হয় ।

ইতে একাধিক পদের সমবায়ে গঠিত বলিয়া মনে হইলেও যাহার ব্যাসবাক্য হয় না, অথবা ব্যাসবাক্য করিতে হইলে সমস্যমান পদগুলির মধ্যে নাই এমন বাহিরের পদের সাহায্য লইতে হয়, তাহাকে **নিত্যসমাস** বলে ; যথা—কৃষ্ণসর্প ব্যাসবাক্য হয় না ) ; দেশান্তর ( অন্য দেশ ) ।

**প্র. ২ ।** উদাহরণ-সহকারে যে-কোনো **পাঁচটির** পরিভাষার ব্যাখ্যা কর :

(ক) অল্পপ্রাণ বর্ণ । (খ) যৌগিক বাক্য । (গ) সমাসান্ত প্রত্যয় । (ঘ) নঞর্থক বহুব্রীহি । (ঙ) বীপ্সার্থে অব্যয়ীভাব । (চ) ভাববাচ্য । (ছ) ভগ্নতৎসম শব্দ । (জ) স্বাভাবিক ষত্ব ।

**উ ।** (ক) **অল্পপ্রাণ বর্ণ :** যে-সকল বর্ণের উচ্চারণে প্রাণ বা নিঃশ্বাসের প্রাধান্য থাকে না, তাহাদের নাম অল্পপ্রাণ বর্ণ । বর্গের প্রথম ও তৃতীয় বর্ণগুলি অর্থাৎ ক চ ট ত প এবং গ জ ড দ ব অল্পপ্রাণ ।

(খ) **যৌগিক বাক্য :** যে-বাক্যে একাধিক স্বাধীন সরল বা জটিল বাক্য সংযোজক অব্যয়ের দ্বারা অথবা বিনা-অব্যয়েই সংযুক্ত থাকে, তাহার নাম যৌগিক বাক্য ; যথা—

আমি তাহার আসা মোটেই পছন্দ করিতাম না কিন্তু যখনই সুযোগ পাইত তখনই সে আসিয়া উপস্থিত হইত ।

একটি স্বাধীন সরল বাক্য 'আমি তাহার…করিতাম না' একটি স্বাধীন জটিল বাক্য 'যখনই সুযোগ…উপস্থিত হইত' সংযোজক অব্যয় 'কিন্তু' দ্বারা যুক্ত হইয়া যৌগিক বাক্য গঠন করিয়াছে ।

(গ) **সমাসান্ত প্রত্যয় :** সমাস করিবার পর সমস্তপদে সমাসেরই অঙ্গহিসাবে যে প্রত্যয় তদ্ধিতের ন্যায়, অথচ অর্থের কোনোরূপ পরিবর্তন না করিয়া যুক্ত হয়, তাহাকে সমাসান্ত প্রত্যয় বলে ; যথা—প্রিয় সখা=প্রিয়সখি+টচ্ ( =অ )=প্রিয়সখ ; এখানে 'টচ্' সমাসান্ত প্রত্যয় ।

(ঘ) **নঞর্থক বহুব্রীহি :** যে-বহুব্রীহি অর্থাৎ অন্যপদার্থপ্রধান সমাসে পূর্বপদ নিষেধার্থক অব্যয়, তাহার নাম নঞর্থক বহুব্রীহি, যথা—নাই পুত্র যাহার=অপুত্রক ।

(ঙ) **বীপ্সার্থে অব্যয়ীভাব :** বীপ্সা অর্থাৎ সর্বত্র ব্যাপ্তির ইচ্ছা ( কাহাকেও বা কোনটিকেও বাদ না দিয়া) অর্থে যে অব্যয়ীভাব সমাস হয় তাহাকে বীপ্সার্থে অব্যয়ীভাব বলে ; যথা—দিনে দিনে=প্রতিদিন ।

(চ) **ভাববাচ্য :** যে-বাক্যে কর্তৃপদ থাকে বা এবং ক্রিয়ার অর্থটাই

তাহাকে ভাববাচ্য বলে। ভাববাচ্যের কর্তা সাধারণত তৃতীয়ান্ত বা ষষ্ঠ্যন্ত হয় এবং ক্রিয়াপদটি 'হ' প্রভৃতি ধাতু-যুক্ত হইয়া সর্বদা প্রথম পুরুষের হয়। যথা—মহাশয়ের থাকা হয় কোথায়?

(ছ) ভগ্নতৎসম শব্দ : সংস্কৃত হইতে সরাসরি বাঙ্‌লায় আসিয়া যে শব্দ বাঙ্‌লায় উচ্চারণ-বৈশিষ্ট্যের ফলে কিঞ্চিৎ বিকৃত হইয়া গিয়াছে, তাহার নাম ভগ্নতৎসম শব্দ; যথা—কেষ্ট (<কৃষ্ণ)।

(জ) স্বাভাবিক ষত্ব : ষত্বের কারণ না থাকিলেও কতকগুলি তৎসম শব্দে সর্বদাই ষ ব্যবহৃত হয়। মূর্ধন্য ষ-এর এইরূপ প্রয়োগকে স্বাভাবিক ষত্ব বলা হয়; যথা—আষাঢ়, পাষণ্ড ইত্যাদি।

প্র. ৩। যে-কোন **পাঁচটি** শব্দের প্রকৃতি-প্রত্যয় দেখাইয়া ব্যুৎপত্তিগত অর্থ লিখ :

(ক) বিবক্ষা। (খ) ছাত্র। (গ) সন্তান। (ঘ) সত্তা। (ঙ) স্বত্ব। (চ) সত্ত্ব (ছ) ভাগবত। (জ) আণবিক।

উ। (ক) বিবক্ষা : ব্রূ বা বচ্ + সন্ + অ + স্ত্রীলিঙ্গে আ ( বলিবার ইচ্ছা )।

(খ) ছাত্র : ছত্র + ণ ( ছত্র অর্থাৎ গুরুর দোষাবরণ যাহার শীল )।

(গ) সন্তান : সম্—তন্ + ঘঞ্ ( যাহার দ্বারা বংশ সম্যক্ বিস্তৃত হয় )।

(ঘ) সত্তা : সৎ + তল্ বা তা ( সৎ-এর ভাব অর্থাৎ বিদ্যমানতা )।

(ঙ) স্বত্ব : স্ব + ত্ব ( স্ব-র ভাব অর্থাৎ অধিকার )।

(চ) সত্ত্ব : সৎ + ত্ব ( সৎ-এর ভাব অর্থাৎ বিদ্যমানতা )।

(ছ) ভাগবত : ভগবৎ + অণ্ বা ষ্ণ ( ভগবৎ-সম্বন্ধীয় )

(জ) আণবিক : অণু + ঠক্ বা ষ্ণিক ( অণু হইতে উৎপন্ন )

প্র। ( অথবা ) নিম্নলিখিত প্রয়োগগুলির যে-কোনো পাঁচটি শুদ্ধ কি অশুদ্ধ, তাহার বিচার কর।

(ক) কুরঙ্গিনী। (খ) শ্রীমদ্ভাগবদ্গীতা। (গ) সুকৃতিশালিনী মাতৃবৃন্দ। (ঘ) জগদীন্দ্র। (ঙ) অজ্ঞানতা। (চ) এতদ্‌সত্ত্বেও। (ছ) ছন্দোকুশলী। (জ) দোষস্খালন।

উ। (ক) কুরঙ্গিনী : জাতিবাচক শব্দের স্ত্রীলিঙ্গে সাধারণত ঈ প্রত্যয় হয়। কুরঙ্গ + ঈ = কুরঙ্গী ( শুদ্ধ )। 'ইনী'-যোগ অশুদ্ধ।

(খ) শ্রীমদ্ভাগবদ্গীতা : ভগবানের ( ভগবৎ-এর ) দ্বারা গীতা = ভগবৎ + গীতা = ভগবদ্গীতা। কোনো তদ্ধিত যুক্ত না হওয়ায় 'ভগবৎ' শব্দটি 'ভাগবৎ' হইতে পারে না।

(গ) সুকৃতিশালিনী মাতৃবৃন্দ : 'মাতৃবৃন্দ' কথাটি স্ত্রীলিঙ্গ নয় বলিয়া তাহার [illegible] হইতে পারে না।

(ঘ) জগদীন্দ্র : জগৎ + ইন্দ্র = ( সন্ধির নিয়মে ) জগদ্ + ইন্দ্র [illegible] + ই = দি ; [illegible] পারে না বলিয়া শব্দটি অশুদ্ধ।

(ঙ) অজ্ঞানতা : নঞ্ জ্ঞান = অজ্ঞান। কথাটি ভাববাচক বিশেষ্য, সুতরাং উহার উত্তর আবার ভাববাচক তদ্ধিত যুক্ত হইতে পারে না। কিন্তু নঞ্ বহুব্রীহি সমাসে ( নাই জ্ঞান যাহার ) 'অজ্ঞান' শব্দটিকে বিশেষণ ধরিলে 'অজ্ঞানতা' শুদ্ধই হয়।

(চ) এতদ্‌সত্ত্বেও : বর্গের ৩য় ও ৪র্থ বর্ণ+শ্, ষ্, স্ = ৩য় বা ৪র্থ বর্ণ-স্থানে ১ম বর্ণ। অতএব ১ম বর্ণ না করিয়া ৩য় বর্ণ ( দ্ ) রাখায় শব্দটি অশুদ্ধ।

(ছ) ছন্দোকুশলী : অঃ-এর পর বর্গের ৩য়, ৪র্থ, ৫ম বর্ণ বা য, র, ল, ব, হ্‌ না থাকিলে অঃ 'ও' হইতে পারে না। মনে রাখিতে হইবে শব্দটি 'ছন্দঃ'।

(জ) দোষস্খালন : 'স্খালি' ( = খসানো ) এবং 'ক্ষালি' ( ধৌত করা ) : ধাতু দুইটি একার্থক নয় বলিয়া একটির অর্থে অন্যটির ব্যবহার ('ক্ষালন' স্থলে 'স্খালন্') ভুল

প্র ৪। শ্লেষ ও সমাসোক্তি অলংকার উদাহরণ-যোগে ব্যাখ্যা কর।

উ। 'বিচিত্রা'র অলংকার-ভাগ দ্রষ্টব্য।

প্র। ( অথবা ) যে-কোন দুইটির অলংকার বুঝাইয়া দাও :

(ক) বিমল হেম জিনি তনু অনুপাম রে।

(খ) বন্দি চরণারবিন্দ আমি, অতি মন্দমতি।

(গ) গ্রাসগুলি তোলে যেন তে-আঁঠিয়া তাল।

(ঘ) গুরু-কাছে লব গুরু দুঃখ।

উ। (ক) উপমান 'বিমল হেম' অপেক্ষা উপমেয় 'তনু'র উৎকর্ষ সূচিত হওয়ায় ব্যতিরেক অলংকার।

(খ) উপমান অরবিন্দের সহিত উপমেয় চরণের সাদৃশ্য দ্যোতিত হওয়ায় উপমা অলংকার ( লুপ্তোপমা )। ইহা ছাড়া, 'ন্দ' যুক্তবর্ণটি একাধিকবার ধ্বনিত হওয়ায় অনুপ্রাস অলংকারও হইয়াছে।

(গ) উপমেয় 'গ্রাসগুলি'-কেই উপমান 'তে-আঁঠিয়া তাল' বলিয়া প্রবল সংশয় হওয়ায় এবং সংশয়বাচক 'যেন'-র উল্লেখ থাকায় বাচ্যোৎপ্রেক্ষা অলংকার।

(ঘ) 'গুরু' কথাটি একই বাক্যে দুইবার দুই ভিন্ন অর্থে ( ১. দীক্ষাদাতা, ২. কঠিন ) ব্যবহৃত হওয়ায় যমক অলংকার।

## ॥ উচ্চতর মাধ্যমিক কম্পার্টমেন্টাল ১৯৬৩ ॥

### < প্রথম পত্র >

প্র ৭। যে-কোন তিনটির উত্তর দাও :

(ক) যে-কোনো পাঁচটির ব্যুৎপত্তি নির্দেশ :

(১) প্রবাস। (২) অগ্রসর। (৩) আরোহণ। (৪) [illegible] ( [illegible]স্রোতস্বতী। [illegible] দুর্গম। (৭) সংগ্রহ। (৮) আবিষ্কার।

উ। (১) প্রবাস—প্র — বস্ + ঘঞ্।

(২) অগ্রসর—অগ্র — [illegible]

(৩) আরোহণ—আ – রুহ্ + ল্যুট্ বা অনট্।

(৪) বিস্মৃত—বি – স্মৃ + ক্ত।

(৫) স্রোতস্বতী—স্রোতঃ ( স্রোতস্ )+ মতুপ্ + স্ত্রীলিঙ্গে ঈ।

(৬) দুর্গম—দুর্ – গম্ + খল্।

(৭) সংগ্রহ—সম – গ্রহ্ + অপ্।

(৮) আবিষ্কার—আবিঃ—কৃ + ঘঞ্।

(খ) যে-কোনো পাঁচটি শব্দ অবলম্বনে পাঁচটি বাক্য রচনা কর :

(১) মাহেন্দ্রযোগ। (২) ইয়ত্তা। (৩) অনাড়ম্বর। (৪) অনুকল্প। (৫) কবন্ধ। (৬) অপ্রতিহত। (৭) অনুগামিনী। (৮) রবিরশ্মিমালাপ্রদীপ্ত।

উ। (১) মাহেন্দ্রযোগ : জীবনে মাহেন্দ্রযোগ একাধিকবার আসে না।

(২) ইয়ত্তা : পণপ্রথা যে কত বাঙালি-পিতার সর্বনাশ করিয়াছে তাহার ইয়ত্তা নাই।

(৩) অনাড়ম্বর : সে-যুগের ধনীদের জীবনযাত্রাও ছিল অনাড়ম্বর।

(৪) অনুকল্প : মাতৃহীন শিশুটির কাছে দিদিই মাতার অনুকল্প।

(৫) কবন্ধ : পশ্চিমী সভ্যতা কবন্ধ—উহাতে দেহ এবং উদরই আছে, মস্তিষ্ক অর্থাৎ আধ্যাত্মিকতা নাই।

(৬) অপ্রতিহত : বিজ্ঞানের জয়যাত্রা অপ্রতিহত গতিতে চলিয়াছে।

(৭) অনুগামিনী : বনগমনকালে সীতা স্বেচ্ছায় রামচন্দ্রের অনুগামিনী হইলেন।

(৮) রবিরশ্মিমালাপ্রদীপ্ত : নদীর রবিরশ্মিমালাপ্রদীপ্ত জলরাশি গলিত স্বর্ণের ন্যায় দেখাইতেছিল।

(গ) সাধুভাষায় রূপান্তরিত কর :

তারাবাই সামান্য মেয়ে তো ছিলেন না, এক ঝাপটায় জয়মলকে দশ হাত দূরে ফেলে দিয়ে একেবারে বাঘিনীর মতো তাঁর উপরে ঝাঁপিয়ে পড়ে একটি ছুরির ঘায়ে তাঁর সব আস্পর্ধা শেষ করে দিলেন।

উ। তারাবাই সাধারণ মহিলা তো ছিলেন না; এক ঝাপটায় জয়মলকে দশ হাত দূরে নিক্ষেপ করিয়া একেবারে ব্যাঘ্রীর ন্যায় তাঁহার উপর ঝাঁপাইয়া পড়িয়া একটি ছুরিকার আঘাতে তাঁহার সকল স্পর্ধা শেষ করিয়া দিলেন।

(ঘ) প্রত্যক্ষ উক্তিকে পরোক্ষ উক্তিতে রূপান্তরিত কর :

কাঙালী জিজ্ঞাসা করিল, 'তুই খেলি নে মা?'

'বেলা গড়িয়ে গেছে বাবা, এখন আর ক্ষিদে নেই।'

ছেলে বিশ্বাস করিল না, 'না, ক্ষিদে নেই বই কি! কই দেখি তোর হাঁড়ি!'

[illegible] কাঙালী মাকে জিজ্ঞাসা করিল, সে কেন খাইল না। মা উত্তরে সস্নেহে [illegible] গড়াইয়া গিয়াছে, তখন আর ক্ষুধা নাই। ছেলে বিশ্বাস করিল না। [illegible] যে, ক্ষুধা না থাকাটা অবিশ্বাস্য ব্যাপার। নিশ্চিত হইবার জন্য সে মায়ের

(ঙ) যে-কোনো পাঁচটি শব্দের গদ্যরূপ লেখ :

(১) আছিলা। (২) খননি। (৩) নারিবে। (৪) তেমতি। (৫) ঝলমলে। (৬) ব্যয়িলি। (৭) পশিয়াছে। (৮) তিতিল।

উ। (১) আছিলা—ছিল বা ছিলেন। (২) খননি—খনন করিয়া। (৩) নারিবে—পারিবে না। (৪) তেমতি—সেইরূপ। (৫) ঝলমলে—ঝলমল করে। (৬) ব্যয়িলি—ব্যয় করিলি। (৭) পশিয়াছে—প্রবেশ করিয়াছে। (৮) তিতিল—সিক্ত হইল, ভিজিল।

## < দ্বিতীয় পত্র >

প্র ১। শব্দ ও ধাতু কী করিয়া পদে পরিণত হয়, উদাহরণ প্রয়োগ করিয়া দেখাও। পদ কয় প্রকারের, দৃষ্টান্তসহকারে শ্রেণীবিভাগ করিয়া দেখাও। পদ ও বাক্যের সম্পর্ক কী ?

উ। শব্দের সহিত শব্দবিভক্তি এবং ধাতুর সহিত ধাতুবিভক্তি যোগ করিলে পদ গঠিত হয় ; যথা—

রাম ( শব্দ ) + কে ( শব্দবিভক্তি ) = রামকে ( পদ )

হাস্ ( ধাতু ) + ইতেছে ( ধাতুবিভক্তি ) = হাসিতেছে ( পদ )।

পদ পাঁচ প্রকারের—বিশেষ্য, সর্বনাম, বিশেষণ, অব্যয় ও ক্রিয়া ; যথা—জল, আকাশ, মাছ ইত্যাদি বিশেষ্য ; আমি, তুমি, সে, তাহা, ইহা প্রভৃতি সর্বনাম ; ছোট, বড়, ভালো, উচ্চ, সুন্দর, কুৎসিত ইত্যাদি বিশেষণ ; যদি, কিন্তু, এবং, ও, তো, প্রভৃতি অব্যয় ; করে, বলি, শিখিল, পড়িবে ইত্যাদি ক্রিয়া।

কয়েকটি পদ মিলিয়া যখন একটি পূর্ণ মনোভাব প্রকাশ করে তখন বাক্য হয়। পদ বাক্যের অংশ মাত্র।

প্র। ( অথবা ) কৃৎ ও তদ্ধিত প্রত্যয়ের পার্থক্য উদাহরণ-সহকারে বুঝাইয়া দাও। তৎসম ও বাঙ্লা উভয়বিধ কৃৎ ও তদ্ধিতের দৃষ্টান্ত দাও।

বিশেষ্যপদকে বিশেষণে রূপান্তরিত করিবার জন্য যে-যে কৃৎ ও তদ্ধিত প্রত্যয় ব্যবহৃত হয় তন্মধ্যে অন্তত দুইটি করিয়া প্রত্যয়ের উদাহরণ দাও।

উ। ধাতুর উত্তর যে প্রত্যয় ( বর্ণ বা বর্ণসমষ্টি ) যুক্ত হইয়া শব্দ গঠন করে, তাহার নাম কৃৎ-প্রত্যয় ; যথা—কাট্ + আরি = কাটারি ; এখানে 'আরি' কৃৎ-প্রত্যয়।

শব্দের উত্তর যে প্রত্যয় যুক্ত হইয়া নূতন শব্দ গঠন করে, তাহার নাম তদ্ধিত-প্রত্যয় ; যথা—তাঁত + ঈ = তাঁতী ; এখানে 'ঈ' তদ্ধিত-প্রত্যয়।

| | |
|---|---|
| আস + শানচ্ = আসীন | ( তৎসম কৃৎ ) ; |
| তর্ক + ঠক্ ( ইক ) = তার্কিক | ( ,, ,, তদ্ধিত ) ; |
| খা + ইয়ে = খাইয়ে | ( বাঙ্লা কৃৎ ) ; |
| বড় + আই = বড়াই | ,, |

[ মন্তব্য : ধাতুর উত্তর কৃৎপ্রত্যয় হইলে বিশেষ্য এবং বিশেষণ দুই-ই গঠিত হয়। বিশেষ্যকে কৃৎপ্রত্যয়ের সাহায্যে বিশেষণে পরিণত করা যায় না, কারণ বিশেষ্যের সহিত কৃৎপ্রত্যয় যুক্তই হয় না। ]

নিদ্রা ( নি-দ্রা ) + আলুচ্ = নিদ্রালু ( কৃৎ-যোগে বিশেষণ ) ;
আকাঙ্ক্ষা ( আ-কাঙ্ক্ষ্ + অ + স্ত্রীলিঙ্গে আ ) + ক্ত = আকাঙ্ক্ষিত ( ঐ ) ;
তেজঃ + বিন্ = তেজস্বী ( তদ্ধিত-যোগে বিশেষণ ) ;
হিসাব + ঈ = হিসাবী ( ঐ )।

**প্র ২।** উদাহরণ-সহকারে যে-কোনো পাঁচটি পরিভাষার ব্যাখ্যা কর :

(ক) জটিলবাক্য ; (খ) প্রযোজক কর্তা ; (গ) অন্তঃস্থ বর্ণ ; (ঘ) দেশী শব্দ ; (ঙ) ধ্বন্যাত্মক শব্দ ; (চ) পূরণবাচক বিশেষণ ; (ছ) সর্বনামীয় বিশেষণ ; (জ) উপপদ তৎপুরুষ সমাস।

**উ।** (ক) জটিল বাক্য : যে-বাক্যে একটিমাত্র প্রধান উপবাক্য এবং তাহার উপর নির্ভরশীল এক বা একাধিক অপ্রধান উপবাক্য থাকে, তাহার নাম জটিল বাক্য ; যথা—

দেশকে যে ভালবাসে না, দেশের অন্নজল গ্রহণ করিবার অধিকার তাহার নাই। —এখানে 'দেশের অন্নজল···তাহার নাই' প্রধান উপবাক্য, এবং ইহার-উপর নির্ভরশীল উপবাক্য 'দেশকে যে ভালবাসে না।'

(খ) প্রযোজক কর্তা : যে-কর্তা স্বয়ং কাজ না করিয়া অন্যকে কর্মে প্রবৃত্ত করে, তাহাকে প্রযোজক কর্তা বলে ; যথা—

শাশুড়ী বধূকে দিয়ে চিঠি লেখাইতেছেন।—এখানে 'শাশুড়ী' প্রযোজক কর্তা, কারণ, তিনি লেখার কাজটি নিজে না করিয়া বধূকে দিয়া করাইতেছেন।

(গ) অন্তঃস্থ বর্ণ : স্পর্শবর্ণ ও উষ্মবর্ণের মধ্যে যে-চারিটি বর্ণ অর্থাৎ য র ল ব থাকে তাহাদের নাম অন্তঃস্থ বর্ণ ( অন্তঃ = মধ্যে ; স্থ = অবস্থানকারী )

(ঘ) দেশী শব্দ : আর্যগণ ভারতে আসিবার পূর্ব হইতেই অনার্য জাতিরা যেসকল শব্দ ব্যবহার করিত তাহাদের কিছু কিছু বাঙ্‌লা ভাষায় প্রবেশ করিয়াছে, এইগুলির নাম দেশী শব্দ ; যথা—কাঁচা, ঢেঁকি, পেট, ডাব, ঝাঁটা ইত্যাদি।

(ঙ) ধ্বন্যাত্মক শব্দ : বাস্তবে আমরা বিভিন্ন অব্যক্ত ধ্বনি শুনিতে পাই। এই ধ্বনিগুলিকে ভাষায় বুঝাইবার জন্য যে-শব্দ ব্যবহার করা হয় তাহাকে ধ্বন্যাত্মক শব্দ বলে : যথা—ঝমঝম ( বৃষ্টির শব্দ ), কা-কা ( কাকের ডাক ), ইত্যাদি।

(চ) পূরণবাচক বিশেষণ : যে-সংখ্যাবাচক শব্দ তৎসংখ্যিত বস্তু বা ব্যক্তির বিশেষণ হয়, তাহাকে পূরণবাচক বিশেষণ বলে ; যথা—প্রথম, দ্বিতীয়, সতের ইত্যাদি।

(ছ) সর্বনামীয় বিশেষণ : সর্বনামপদই যদি বিশেষণরূপে বিশেষ্যকে বিশেষিত করে তবে তাহাকে সর্বনামীয় বিশেষণ বলা হয় ; যথা—

যে-পাখির পরাণে সে-পথে আড়িতে মোরে ডাকো না আজান

(জ) উপপদ তৎপুরুষ সমাস : যে-সকল পদের পর ধাতুর উত্তর কৃৎ-প্রত্যয় যুক্ত হয় তাহাদের নাম উপপদ। উপপদের সহিত কৃদন্ত পদের যে সমাস হয় তাহার নাম উপপদ তৎপুরুষ ; যথা—জল দেয় যাহা = জলদ ; এখানে 'জল' উপপদ, কারণ, ইহার পর 'দা' ধাতুর উত্তর কৃৎপ্রত্যয় ( জল-দা + ক ) হইয়াছে।

প্র। ( অথবা ) ণত্ববিধান ও ষত্ববিধানের প্রধান সূত্রটি উদাহরণ-সহকারে ব্যাখ্যা কর। তদ্ভব ও বিদেশী শব্দের বানানে কি ণত্ববিধান ও ষত্ববিধান মানা হয় ?

উ। ণত্ববিধান :

ঋ, র্, ষ্-এর পরবর্তী একপদস্থিত ন = ণ ; যথা—ঋণ, কৃষ্ণ, বিষ্ণু, কর্ণ, বর্ণ ইত্যাদি।

ষত্ববিধান :

অ আ ভিন্ন স্বরবর্ণ এবং র ও র্-এর পরবর্তী প্রত্যয় ও আদেশের দন্ত্য স্ মূর্ধন্য ষ্ হয় ; যথা—শ্রীচরণেষু, মুমূর্ষু ইত্যাদি।

তদ্ভব ও বিদেশী শব্দের বানানে ণত্ববিধান ও ষত্ববিধান মানা উচিত না হইলেও ইহা মানা না-মানার ব্যাপারে কোনো বাধ্যবাধকতা নাই—কেহ মানেন, কেহ-বা মানেন না।

প্র ৩। যে-কোন পাঁচটি শব্দের প্রকৃতি-প্রত্যয় ও ব্যুৎপত্তিগত অর্থ লিখ :

(ক) চঞ্চল। (খ) পুত্র। (গ) ভৃত্য। সার্বভৌম। (ঙ) সাহিত্য। (চ) বন্দী। (ছ) সৌগত। (জ) আর্জব।

উ। (ক) চঞ্চল—চল্ + যঙ্ + অ ( যে পুনঃ পুনঃ চলিতেছে )।

(খ) পুত্র—পুৎ-ত্রৈ + ক ( পুৎ নামক নরক হইতে যে ত্রাণ করে )।

(গ) ভৃত্য—ভৃ + ক্যপ্ ( যাহাকে ভরণ করা উচিত )।

(ঘ) সার্বভৌম—সর্বভূমি + অণ ( সর্বভূমির অধীশ্বর বা সর্বভূমিতে বিদিত )।

(ঙ) সাহিত্য—সহিত + ষ্যঞ্ ( সাহিত্যের ভাব )।

(চ) বন্দী—বন্দ + ণিনি ( যে বন্দনা করে )।

(ছ) সৌগত—সুগত + অণ ( সুগত অর্থাৎ বুদ্ধ ইহার দেবতা )।

(জ) আর্জব—ঋজু + অণ ( ঋজুর ভাব )।

প্র। ( অথবা ) যে-কেনো পাঁচটি যুগ্মকের অন্তর্গত শব্দদ্বয়ের অর্থের পার্থক্য দেখাও :

(ক) নিরসন ও নিরশন। (খ) কুঁজন ও কূজন। (গ) পরস্ব ও পরশ্ব। (ঘ) স্বার্থ ও সার্থ। (ঙ) দ্বিপ ও দ্বীপ। (চ) দিনেশ ও দীনেশ। (ছ) মহাপরাক্রম ও মহৎপরাক্রম।

উ। (ক) নিরসন—নিরাকরণ
নিরশন—অভুক্ত

(খ) কুঁজন—খারাপ লোক
কূজন—পাখির ডাক

(গ) পরস্ব—পরের ধন
পরশ্ব—আগামী কালের পরের দিন

(ঘ) সার্থ—বণিকদল
স্বার্থ—নিজের প্রয়োজন

(ঙ) দ্বিপ—হাতী
দ্বীপ—জলবেষ্টিত ভূভাগ

(চ) দিনেশ—সূর্য
দীনেশ—দরিদ্রের ভগবান

(ছ) মহাপরাক্রম—প্রভূত পরাক্রম
মহৎপরাক্রম—মহৎ লোকের পরাক্রম .

প্র ৪। উৎপ্রেক্ষা ও ব্যতিরেকি অলংকার উদাহরণযোগে ব্যাখ্যা কর।

উ। 'বিচিত্রা'-র অলংকার ভাগ দ্রষ্টব্য।

প্র.। (অথবা) যে-কোনো দুইটির অলংকার ব্যাখ্যা কর :

(ক) ভারত ভারত-খ্যাত আপনার গুণে।
(খ) অরণ্য উদ্যতবাহু করে হাহাকার।
(গ) মধুহীন করো না গো তব মনঃকোকনদে।
(ঘ) শোকের ঝড় বহিল সভাতে।

উ। (ক) 'ভারত' কথাটি দুইবার দুইটি বিভিন্ন অর্থে ব্যবহৃত হওয়ায় যমক অলংকার। প্রথম 'ভারত' = কবি ভারতচন্দ্র; দ্বিতীয় ভারত—ভারতবর্ষ।

(খ) অচেতন উপমেয় 'অরণ্যে' অন্তর্লিখিত চেতন উপমান (মানুষ)-এর ব্যবহার (উদ্যত বাহু হইয়া হাহাকার করা) আরোপিত হওয়ায় সমাসোক্তি অলংকার।

(গ) 'মধু' কথাটি একবার ব্যবহৃত হইয়া দুইটি অর্থ (১ মকরন্দ, ২ কবি মধুসূদন) প্রকাশ করায় শ্লেষ অলংকার। ইহা ছাড়া, উপমেয় 'মনঃ' এবং উপমান 'কোকনদ'-এ অভেদ কল্পিত হওয়ায় রূপক অলংকারও হইয়াছে।

(ঘ) উপমেয় 'শোক' এবং উপমান 'ঝড়'-এর মধ্যে অভেদ কল্পিত হওয়ায় অর্থাৎ শোকই ঝড় হইয়া যাওয়ায় রূপক অলংকার।

## ॥ উচ্চতর মাধ্যমিক, ১৯৬৪ ॥

### < প্রথম পত্র >

প্র. ৭। (ক) হইতে (ঙ) পর্যন্ত প্রশ্নগুলির মধ্যে যে-কোনো তিনটির উত্তর দাও :

(ক) প্রকৃতি-প্রত্যয় নির্দেশ কর :

(i) ব্যাপ্ত। (ii) যশস্বী। (iii) গৌরব। (iv) উপহার। (v) বিদীর্ণ।

উ.। (i) ব্যাপ্ত—বি—আপ + ক্ত। (ii) যশস্বী—যশস্ + বিন্। (iii) গৌরব—গুরু + অণ্ (ক) (iv) উপহার—উপ—হৃ + ঘঞ্। (v) বিদীর্ণ—বি—দৄ + ক্ত।

(খ) নিম্নলিখিত পাঁচটি শব্দসংযোগে পাঁচটি সার্থক বাক্য রচনা কর :

(i) কালক্রমে। (ii) উদ্‌ঘাটিত। (iii) সর্বতোভাবে। (iv) উত্তরপুরুষ। মহীরুহ।

উ.। (i) কালক্রমে : একটি ক্ষুদ্র বীজই কালক্রমে বিশাল মহীরুহে পরিণত হয়।

(ii) উদ্‌ঘাটিত : প্রেক্ষাগৃহের দ্বার উদ্‌ঘাটিত না হওয়া পর্যন্ত সকলকে বাহিরে অপেক্ষা করিতে হইল।

(iii) সর্বতোভাবে : ছেলেটির 'চঞ্চল' নাম সর্বতোভাবে সার্থক।

(iv) উত্তরপুরুষ :. আমরা এমন কোনো কার্য করিব না যাহাতে আমাদের উত্তরপুরুষ আমাদিগকে ধিক্কার দিতে পারে .

(v) মহীয়সী : রাণী ভবানী বঙ্গের মহীয়সী নারীকুলের অন্যতমা।

(গ) সাধুভাষায় রূপান্তরিত কর :

আমরা দর্জিপাড়ার ছেলে—যমকে ভয় করিনে তা জানিস? কিন্তু তা বলে ছোটলোকদের dirty পাড়ার মধ্যে ও আমরা যাইনে। ব্যাটাদের গায়ের গন্ধ নাকে গেলেও আমাদের ব্যামো হয়।

উ.। আমরা দর্জিপাড়ার ছেলে—যমকে ভয় করি না তাহা জানিস? কিন্তু তাই বলিয়া ছোটলোকদের dirty পাড়ার মধ্যেও আমরা যাই না। ব্যাটাদের দেহের গন্ধ নাকে গেলেও আমাদের ব্যাধি হয়।

(ঘ) উক্তি পরিবর্তন কর :

তারপর কৃষ্ণ বলিলেন, 'মহারাজ ধৃতরাষ্ট্র, আপনি ক্ষত্রিয়গণকে মৃত্যুপাশ থেকে মুক্ত করুন, ক্রোধের বশীভূত হবেন না।'

উ.। তারপর কৃষ্ণ মহারাজ ধৃতরাষ্ট্রকে সম্বোধন করিয়া তাঁহাকে অনুরোধ করিলেন ক্ষত্রিয়গণকে মৃত্যুপাশ হইতে মুক্ত করিতে এবং ক্রোধের বশীভূত না হইতে।

(ঙ) নিম্নলিখিত শব্দগুলির গদ্যরূপ লেখ :

(i) উথলিছে। (ii) পশিয়াছে। (iii) নিশ্বাসে। (iv) ধাইছে। (v) তিতিল।

উ.। উথলিছে—উচ্ছ্বসিত হইতেছে। (ii) পশিয়াছে—প্রবেশ করিয়াছে। (iii) নিশ্বাসে—নিশ্বাস ফেলে। (iv) ধাইছে—ধাবিত হইতেছে। (v) তিতিল—ভিজিল, সিক্ত হইল।

## < দ্বিতীয় পত্র >

প্র. ১। (ক) বহুব্রীহি সমাস ও কর্মধারয় সমাস অথবা রূপক সমাস ও উপমিত সমাসের পার্থক্য উদাহরণ সহযোগে স্পষ্ট করিয়া বুঝাইয়া দাও।

উ.। বহুব্রীহি ও কর্মধারয় : যে সমাসে পূর্ব বা উত্তর কোনো পদেরই প্রাধান্য না থাকিয়া তাহাদের দ্বারা লক্ষিত অন্য পদের প্রাধান্য থাকে, তাহাকে বহুব্রীহি সমাস বলে; যথা—পীত অম্বর যাহার = পীতাম্বর (কৃষ্ণ)।

পূর্বপদ বিশেষণ ও উত্তরপদ বিশেষ্য এবং উভয়ই প্রধান থাকিলে যে সমাস হয় তাহার নাম কর্মধারয়। এই সমাসে উত্তর পদের প্রাধান্য থাকে, যথা—রক্ত পদ্ম = রক্তপদ্ম।

সমানাধিকরণ বহুব্রীহি এবং কর্মধারয়ের মধ্যে এই দিক দিয়া সাদৃশ্য আছে যে উভয় সমাসেই পূর্বপদ প্রথমান্ত বিশেষণ এবং উত্তরপদ প্রথমান্ত বিশেষ্য।

রূপক ও উপমিত সমাস : যে সমাসে পূর্বপদ উপমেয় এবং উত্তরপদ উপমান এবং উভয়ের মধ্যে অভেদকল্পনা থাকে, তাহার নাম রূপক ( কর্মধারয় ) সমাস ; যথা—মন-রূপ মাঝি = মনমাঝি।

উপমিত ( কর্মধারয় ) সমাসেও পূর্বপদ উপমেয় এবং উত্তরপদ উপমান, কিন্তু তাহাদের মধ্যে অভেদকল্পনা না থাকিয়া সাদৃশ্যের ভাব থাকে ; যথা—পুরুষ সিংহের ন্যায় = পুরুষসিংহ।

রূপক সমাসে উপমানের প্রাধান্য থাকে এবং ক্রিয়াপদ উপমানকেই অনুকরণ করে, কিন্তু উপমিত সমাসে থাকে উপমেয়ের প্রাধান্য। আকৃতিগত পার্থক্য না থাকিলেও বাক্যে ইহাদের অর্থগত পার্থক্য স্পষ্ট হয়। ইহা ছাড়া, রূপক সমাসের ব্যাসবাক্যে 'রূপ' শব্দটি আনিতে হয়, কিন্তু উপমিত সমাসে আসে 'ন্যায়' বা 'মত' শব্দ।

প্র.। ( অথবা ) বাঙ্‌লায় স্ত্রীলিঙ্গ-শব্দ-গঠনের প্রধান প্রধান নিয়মগুলি দৃষ্টান্তসহ উল্লেখ কর।

উ.। বাঙ্‌লায় স্ত্রীলিঙ্গ শব্দ সাধারণত তিনটি উপায়ে গঠিত হইয়া থাকে :

(ক) আ, ঈ, নী, আনী, ইনী প্রভৃতি স্ত্রীপ্রত্যয় পুংলিঙ্গ শব্দের সহিত যুক্ত করিয়া ; যথা—কোকিল—কোকিলা ( আ ) ; গৌর—গৌরী, কাকা—কাকী ; নর্তক—নর্তকী (ঈ) ; কামার—কামারনী, ছুতোর—ছুতোরনী ( নী ) ; ঠাকুর—ঠাকুরাণী, মেথর—মেথরানী ( আনী ) ; বাঘ—বাঘিনী, রজক—রজকিনী ( ইনী ) ইত্যাদি।

(খ) সম্পূর্ণ ভিন্নশব্দের প্রয়োগে ( পত্নী এবং তজ্জাতীয় স্ত্রী বুঝাইতে ) ; যথা—বাবা—মা ; ভাই—বোন, ভাজ ; পো—ঝি ইত্যাদি।

(গ) উভয়লিঙ্গক শব্দের বামে স্ত্রীবাচক শব্দ বসাইয়া ; যথা—গোরু—গাইগোরু কর্মী—মহিলাকর্মী ইত্যাদি।

(খ) উপসর্গযোগে ধাতুর অর্থের কিরূপ পরিবর্তন হয়, চারিটি দৃষ্টান্তের সাহায্যে দেখাইয়া দাও।

উ.। 'হৃ' ধাতুর অর্থ—হরণ করা ; কিন্তু প্র—হৃ = মারা, আঘাত করা ; আ—হৃ = খাওয়া ; পরি—হৃ = ত্যাগ করা ; সম্—হৃ = বধ করা।

প্র.। ( অথবা ) সন্ধি কর : শরৎ + চন্দ্র, প্রতিষ্ঠা + উৎসব। এইরকম স্থলে চলিত বাঙ্‌লায় কিরূপ ব্যবহার দেখা যায় ?

উ.। শরৎ + চন্দ্র = শরচ্চন্দ্র। প্রতিষ্ঠা + উৎসব = প্রতিষ্ঠোৎসব। এইরকম স্থলে চলিত বাঙ্‌লায় শ্রুতিকটুতার জন্য সমাস সত্ত্বেও সন্ধি করা হয় না, প্রয়োজনমতো একপদে লিখিয়া বা হাইফেন-চিহ্ন দিয়া সমাসটি বুঝাইয়া দেওয়া হয় : শরৎচন্দ্র ( বিশেষত ব্যক্তির নাম হইলে ), প্রতিষ্ঠা-উৎসব।

প্র. ২। নিম্নলিখিত বিষয়গুলির মধ্যে যে-কোনো পাঁচটির উদাহরণ-সহকারে

স্পর্শবর্ণ, অলুক্ সমাস, যোগরূঢ় শব্দ, প্রযোজ্য কর্তা, নামধাতু, স্বার্থিক প্রত্যয়, বাচ্য, স্বরসংগতি।

উ.। স্পর্শবর্ণ : ক হইতে ম পর্যন্ত পঁচিশটি ব্যঞ্জনবর্ণের নাম স্পর্শবর্ণ, যেহেতু ইহাদের উচ্চারণে জিহ্বার সহিত মুখবিবরের মধ্যস্থ তালু, দন্ত প্রভৃতি উচ্চারণ-স্থানের অথবা ওষ্ঠের সহিত অধরের স্পর্শ হয়।

অলুক্ সমাস : সমাসে পূর্ব এবং উত্তর উভয় পদেরই বিভক্তির লোপ হয় ইহাই সাধারণ নিয়ম। কিন্তু ক্ষেত্রবিশেষে পূর্ব বা উত্তরপদের বিভক্তি সমস্তপদে লুপ্ত হয় না—এইরূপ সমাসকে অলুক্ সমাস বলা হয় ( অলুক্ = লোপের অভাব ) ; যথা—ভ্রাতুঃ ( ৬ষ্ঠী একবচন ) পুত্র = ভ্রাতুষ্পুত্র ; তেলে ভাজা = তেলেভাজা ইত্যাদি।

যোগরূঢ় শব্দ : প্রকৃতি-প্রত্যয় বা ভিতরের অংশগুলি অনুসারে যত প্রকার অর্থ হইতে পারে তাহাদের সবগুলিকে না বুঝাইয়া কোনো শব্দ যদি বিশেষ একটিকে বুঝায়, তবে সেই শব্দকে যোগরূঢ় শব্দ বলা হয় ; যথা—পঙ্কজ। ইহার প্রকৃতিপ্রত্যয়গত অর্থ—যাহা পঙ্কে জন্মে। কিন্তু একমাত্র পদ্মেই ইহার অর্থ সীমাবদ্ধ।

প্রযোজ্য কর্তা : কর্তা স্বয়ং কাজ না করিয়া যাহাকে ক্রিয়ায় প্রবর্তিত করে, তাহার নাম প্রযোজ্য কর্তা ; যথা—ভৃত্যকে দিয়া বইখানি আনাও।—এখানে 'ভৃত্য' প্রযোজ্য কর্তা।

নামধাতু : নাম অর্থাৎ বিশেষ্য বা বিশেষণ এবং ধ্বন্যাত্মক শব্দ যদি প্রত্যয়যোগে বা বিনা-প্রত্যয়ে ধাতুতে পরিণত হইয়া ক্রিয়াপদের স্রষ্টা হয়, তবে তাহাকে নামধাতু বলে ; যথা—আকাশে মেঘ ঘনাইতেছে। ঘন ( বিশেষণ ) + আ = ঘনা ( নামধাতু ) ; ইহার সহিত 'ইতেছে' বিভক্তিযোগে 'ঘনাইতেছে' ক্রিয়াপদটি গঠিত হইয়াছে।

স্বার্থিক প্রত্যয় : যে তদ্ধিত-প্রত্যয় প্রকৃতির অর্থগত কোনো পরিবর্তন সাধন করে না তাহাকে স্বার্থিক প্রত্যয় বলা হয় ; যথা—দেব + তল্ ( তা ) = দেবতা। এখানে 'তল্' স্বার্থিক প্রত্যয়।

বাচ্য : ক্রিয়ার যে রূপভেদের দ্বারা বাক্যে কর্তা বা কর্ম বা ভাব অর্থাৎ ক্রিয়ার অর্থের প্রাধান্য সূচিত হয়, তাহার নাম বাচ্য ; যথা—শিশু গল্প শুনিতে ভালবাসে। —এখানে 'ভালবাসে' ক্রিয়াটির দ্বারা কর্তা 'শিশু'-র প্রাধান্য সূচিত হইতেছে বলিয়া কর্তৃবাচ্য। এইরূপ কর্মবাচ্যও হইতে পারে।

স্বরসংগতি : শব্দমধ্যস্থ প্রধান স্বরধ্বনির প্রভাবে অন্য স্বর যদি প্রধান স্বরের সহিত অভিন্ন বা তাহার সগোত্র ( উচ্চ বা নিম্নস্বর ) হইয়া যায়, তবে স্বরসংগতি হয় ; যথা—

বিলাতি>বিলিতি। এখানে প্রধান স্বর ই-র প্রভাবে 'আ' হইয়াছে 'ই' ( অভিন্ন )।

প্র.। ( অথবা ) কারণ নির্দেশ করিয়া, নিম্নলিখিত প্রয়োগগুলির মধ্যে যে-কোনো [illegible]টির অশুদ্ধি সংশোধন কর

লক্ষ্যণীয়, সত্ত্বা, ভৌগলিক, নিভাননী, ঐক্যমত, শ্রদ্ধাস্পদাসু, মন্মোহন, নিশ্চয়তা, বৈশিষ্ট।

উ.। লক্ষ্যণীয়: 'য‍ৎ' এবং 'অনীয়' প্রত্যয় দুইটির একই অর্থ বলিয়া একসঙ্গে দুইটির প্রয়োগ অশুদ্ধ। অতএব শুদ্ধরূপ—লক্ষ্য, লক্ষণীয়।

সত্ত্বা: মূল শব্দটি 'সৎ' এবং প্রত্যয় 'ত'। ইহাদের কোনোটিতেই ব-ফলা না থাকায় সাধিত শব্দটিতেও ব-ফলা আসিতে পারে না। অতএব শুদ্ধরূপ—সত্তা।

ভৌগলিক: মূল শব্দটি 'ভূগোল'। উহার সহিত ঠক্ বা ষ্ণিক প্রত্যয়যোগে আদিস্বর এবং অন্ত্যবর্ণের পরিবর্তন হইতে পারে, মধ্যস্বরের নয়। অতএব শুদ্ধরূপ—ভৌগোলিক।

নিভাননী: অঙ্গবাচক শব্দ দুইয়ের অধিক স্বরবিশিষ্ট হইলে স্ত্রীলিঙ্গে ঈ না হইয়া আ হয়। অতএব শুদ্ধরূপ—নিভাননা (অঙ্গবাচক 'আনন্' শব্দটি ত্রিস্বর)।

ঐকমত: মূল শব্দটি 'একমত' ইহার সহিত তদ্ধিতযোগে মধ্যবর্ণ ক-এর পরিবর্তন হইতে পারে না, পারে আদি এবং অন্ত্যবর্ণের। অতএব একমত+ষ্ণ্যঞ্—(ষ্ণ্য) = ঐকমত্য (শুদ্ধরূপ)।

শ্রদ্ধাস্পদাসু: 'আস্পদ' শব্দটি অজহল্লিঙ্গ (ক্লীবলিঙ্গ) বলিয়া ইহার লিঙ্গান্তর হয় না। অতএব শুদ্ধরূপ শ্রদ্ধাস্পদেষু।

মন্মোহন: মনঃ+মোহন = মনোমোহন (শুদ্ধরূপ)। অঃ + বর্গের তৃতীয় চতুর্থ পঞ্চম বর্ণ বা য র ল ব হ = অঃ-স্থানে ও।

নিশ্চয়তা: 'নিশ্চয়' শব্দটি নিজেই ভাববাচক বিশেষ্য বলিয়া ইহার উত্তর আবার ভাববাচক কোনো তদ্ধিত (এখানে 'তা') যুক্ত হইতে পারে না। অতএব শুদ্ধরূপ—নিশ্চয়।

বৈশিষ্ট: 'বিশিষ্ট' শব্দের সহিত 'ষ্যঞ্' (ষ্য) প্রত্যয়-যোগে শব্দটি নিষ্পন্ন। প্রত্যয়ে য-ফলা থাকায় প্রত্যয়ান্ত শব্দটিতেও য-ফলা থাকিবেই। অতএব শুদ্ধরূপ—বৈশিষ্ট্য।

প্র. ৩। (অথবা) নিম্নলিখিত প্রত্যয়গুলির মধ্যে যে-কোনো পাঁচটির প্রয়োগ দেখাও ও অর্থ নির্দেশ কর:

ইমন্, ত্ব, মৎ, গিরি, ওয়ালা, আমি, উয়া, অন্ত, আ

উ.। ইমন্: গুরু + ইমন্ = গরিমা (ভাব অর্থে)।
ত্ব: কবি+ত্ব = কবিত্ব (ভাব বা কার্য অর্থে)।
মৎ: বুদ্ধি+মৎ = বুদ্ধিমান্ (অস্ত্যর্থে বা প্রশংসার্থে)।
গিরি: বাবু+গিরি = বাবুগিরি (কার্য অর্থে)।
ওয়ালা: বাড়ী+ওয়ালা = বাড়ীওয়ালা (অধিকারী অর্থে)।
আমি: ইতর+আমি = ইতরামি (ভাব বা কার্য অর্থে)।
উয়া: টাক+উয়া = টাকুয়া>টেকো (অস্ত্যর্থে)।

অন্ত : জ্বল + অন্ত = জ্বলন্ত ( কোনো ক্রিয়া চলিতেছে অর্থে )।

আ : জল + আ = জলা ( অস্ত্যর্থে )।

প্র.। যে-কোনো দুইটির অলংকার ব্যাখ্যা কর :

(ক) শুভ্রললাটে ইন্দুসমান ভাতিছে স্নিগ্ধ শান্তি।

(খ) সারদা সরলা বালা সবে না সন্দেহ-জ্বালা।

(গ) সপ্ত পুরুষ যেথায় মানুষ সে মাটি সোনার বাড়া।

(ঘ) কণ্ঠে খেলিতেছে সাতটি সুর, সাতটি যেন পোষা পাখি।

উ.। (ক) উপমেয় 'শান্তি', উপমান 'ইন্দু', সাধারণ ধর্ম 'ভাতিছে', তুলনা-বাচক শব্দ 'সমান'—উপমার চারিটি অঙ্গই বর্তমান থাকায় অলংকার এখানে পূর্ণোপমা।

(খ) স, ল, ও র-ধ্বনি বার বার আবৃত্ত হইয়া মাধুর্যের সৃষ্টি করায় অনুপ্রাস অলংকার।

(গ) উপমান 'সোনা' অপেক্ষা উপমেয় 'মাটি'-র উৎকর্ষ সূচিত হওয়ায় ব্যতিরেক অলঙ্কার।

(ঘ) সাদৃশ্যের প্রাবল্যহেতু উপমেয় 'সাতটি সুর'কেই উপমান 'সাতটি পোষা পাখি' বলিয়া সংশয় বা বিতর্ক উপস্থিত হওয়ায়, এবং সংশয়বাচক শব্দ 'যেন'-র উল্লেখ থাকায়, অলংকার এখানে বাচ্যোৎপ্রেক্ষা।

প্র.। ( অথবা ) অনুপ্রাস ও যমক অলংকারের পার্থক্য উদাহরণ-সহযোগে নিরূপণ কর।

উ.। 'বিচিত্রা'-র অলংকারভাগ দ্রষ্টব্য।

## ॥ উচ্চতর মাধ্যমিক কম্পার্টমেণ্টাল, ১৯৬৪ ॥

### < প্রথম পত্র >

প্র. ৭। যে-কোনো তিনটির উত্তর দাও :

(ক) প্রকৃতি-প্রত্যয় নির্দেশ কর :

(i) কেশরী। (ii) বিজয়। (iii) জ্ঞান। (iv) পৈতৃক। (v) প্রভাব।

উ.। (i) কেশরী—কেশর + ইন্। (ii) বিজয়—বি-জি + অল্। (iii) জ্ঞান—জ্ঞা + অনট্। (iv) পৈতৃক—পিতৃ + ঠঞ্। (v) প্রভাব—ভূ + ঞ = ভাব ; প্রকৃষ্ট ভাব = প্রভাব ( প্রাদি-তৎপুরুষ )।

(খ) নিম্নলিখিত পাঁচটি শব্দযোগে পাঁচটি সার্থক বাক্য রচনা কর :

(i) ইন্দ্রপ্রস্থ। (ii) দ্যূতক্রীড়া। (iii) বীরশয্যা। (iv) অপ্রতিভ। (v) হিতৈষণা।

উ.। (i) ইন্দ্রপ্রস্থ : ইন্দ্রপ্রস্থের নিকটে খাণ্ডব নামে এক বন ছিল।

(ii) দ্যূতক্রীড়া : দ্যূতক্রীড়ায় যুধিষ্ঠিরের আসক্তিই পাণ্ডবদের বনবাসের কারণ হইয়াছিল।

(iii) বীরশয্যা : যুদ্ধে বীরশয্যা লাভ করাই ক্ষত্রিয়ের কাম্য।

(iv) অপ্রতিভ : চালাকি ধরা পড়িয়া গেলেও লোকটি কিছুমাত্র অপ্রতিভ হইল না।

(v) হিতৈষণা : অন্তরে সত্যকারের হিতৈষণা না থাকিলে কেহ নিজের অনিষ্ট করিয়া অন্যের কল্যাণ করিতে পারে না।

(গ) নিম্নলিখিত শব্দগুলির মধ্যে কোন্‌টিতে কি সমাস হইয়াছে, ব্যাসবাক্যসহ নির্দেশ কর :

(i) নষ্টকীর্তি। (ii) ভরতনন্দন। (iii) পানভোজন। (iv) সিংহাসন। (v) রাতারাতি।

উ.। (i) নষ্টকীর্তি—নষ্ট হইয়াছে কীর্তি যাহার ( বহুব্রীহি )।

(ii) ভরতনন্দন—ভরতের নন্দন ( ষষ্ঠীতৎপুরুষ )।

(iii) পানভোজন—পান এবং ভোজন ( দ্বন্দ্ব )।

(iv) সিংহাসন—সিংহ-চিহ্নিত আসন ( মধ্যপদলোপী কর্মধারয় )।

(v) রাতারাতি—শব্দটিতে কোনো সমাস নাই, ইহা শব্দদ্বৈত মাত্র।

(ঘ) উক্তি পরিবর্তন কর ;

সুরজমল বললেন, 'যা দৌড়ে, আর এক থাল নিয়ে আয়।'

উ.। সুরজমল দৌড়ে গিয়ে আর এক থাল নিয়ে আসতে আদেশ দিলেন।

(ঙ) নিম্নলিখিত শব্দগুলির গদ্যরূপ লেখ :

(i) পরশে। (ii) শুকায়েছে। (ii) গ্রাসিতে। (iv) ধেয়ানের। (v) রয়েছে ধ্বনিতে।

উ.। (i) পরশে—স্পর্শে। (ii) শুকায়েছে—শুকাইয়াছে। (iii) গ্রাসিতে—গ্রাস করিতে। (iv) ধেয়ানের—ধ্যানের। (v) রয়েছে ধ্বনিত—ধ্বনিত হইতে রহিয়াছে।

পত্র >

প্র. ১। ণত্ব ও ষত্ববিধানের প্রধান প্রধান নিয়মগুলি উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও। বাঙ্‌লায় এই নিয়মগুলি প্রযুক্ত হয় ?

উ.। ণত্ববিধান : ঋ, র ও ষ-এর পরবর্তী একপদস্থিত ন মূর্ধন্য ণ হয় ; যথা—ঋণ, বর্ণ, কৃষ্ণ ইত্যাদি।

ঋ র ষ এবং ন—ইহাদের মধ্যে স্বরবর্ণ, কবর্গ, পবর্গ, য ব হ এবং অনুস্বার থাকিলেও ন মূর্ধন্য হয় ; যথা—ব্রাহ্মণ, অর্পণ, বৃংহণ, ইত্যাদি।

ষত্ববিধান : অ আ ভিন্ন স্বরবর্ণ এবং ক্ ও র্-এর পরবর্তী প্রত্যয় ও আদেশের দন্ত্য স মূর্ধন্য ষ হয় ; যথা—শ্রীচরণেষু, মুমূর্ষু, বুভুক্ষু ইত্যাদি।

বাঙ্‌লায় ণত্ববিধান ও ষত্ববিধান কেবল তৎসম শব্দের ক্ষেত্রে মানিয়া চলা হয় ; দেশী, বিদেশী প্রভৃতি শব্দের ক্ষেত্রে মানিবার কোনো বাধ্যবাধকতা নাই—কেহ মানেন কেহ-বা মানেন না।

প্র. ২। উদাহরণ-সহযোগে যে-কোনো পাঁচটির ব্যাখ্যা কর :

(ক) সর্বনাম। (খ) অনুনাসিক বর্ণ। (গ) অব্যয়ীভাব সমাস। (ঘ) শব্দদ্বৈত। (ঙ) অনুসর্গ। (চ) তদ্ভব শব্দ। (ছ) চলিত ভাষা।

উ.। (ক) সর্বনাম : বিশেষ্যের ক্লান্তিকর এবং শ্রুতিটুকু পুনরাবৃত্তি দূর করিবার জন্য বিশেষ্যের পরিবর্তে যে-পদের প্রয়োগ হয় তাহাকে সর্বনাম বলে ; যথা—

রাম ভালো ছেলে। সে তাহার পিতামাতাকে ভক্তি করে।

(খ) অনুনাসিক বর্ণ : যে-সকল বর্ণের উচ্চারণে অন্যান্য উচ্চারণস্থানের সাহায্য প্রয়োজন হইলেও প্রধান স্থান অধিকার করে নাসিকা, তাহাদের নাম অনুনাসিক বর্ণ। বর্গের পঞ্চম বর্ণগুলি অর্থাৎ ঙ ঞ ণ ন ম এই প্রকারের বর্ণ।

(গ) অব্যয়ীভাব সমাস : অব্যয় পূর্বপদ এবং বিশেষ্য উত্তরপদের সমাস হইলে সমস্তপদটি যদি অব্যয় হইয়া যায়, তবে সেই সমাসকে অব্যয়ীভাব সমাস বলে ; যথা—দিনে দিনে = প্রতিদিন ; শৈশব হইতে—আশৈশব, ইত্যাদি।

(ঘ) শব্দদ্বৈত : অর্থবৈশিষ্ট্য বুঝাইবার জন্য একই শব্দ যখন অবিকৃত বা বিকৃতভাবে দুইবার ব্যবহৃত হয়, তখন তাহাকে শব্দদ্বৈত বলে ; যথা—চেনা-চেনা ; অলিগলি ; মুড়ি-টুড়ি ইত্যাদি।

(ঙ) অনুসর্গ : কতকগুলি অব্যয়-জাতীয় শব্দ আছে যাহারা ভিন্ন অর্থে স্বাধীন-ভাবে বাক্যে প্রযুক্ত হইলেও বিশেষ্যের পরে বসিয়া তাহার বিভক্তি সূচিত করে। এইরূপ শব্দকে অনুসর্গ বলা হয় ; যথা—শাক দিয়া মাছ ঢাকা।

(চ) তদ্ভব শব্দ : যে সকল সংস্কৃত শব্দ প্রাকৃতের মাধ্যমে বাঙলায় আসিয়াছে তাহাদের নাম তদ্ভব ; যথা—কার্য>কজ্জ>কাজ ; মৎস্য>মচ্ছ>মাছ ইত্যাদি।

(ছ) চলিত ভাষা : আমরা যে-ভাষায় কথাবার্তা বলি তাহাকে অর্থাৎ আমাদের মৌখিক ভাষাকে চলিত ভাষা বলা হয়। এই ভাষায় সর্বনাম ও ক্রিয়াপদের পূর্ণরূপের পরিবর্তে সংক্ষিপ্ত রূপ ব্যবহার করা হয় এবং সাধারণত অর্ধতৎসম শব্দের প্রয়োগ বেশী হয় ; যথা—তাকে বিকেলে একবার আসতে বলে দাও।

প্র.। (অথবা) নিম্নলিখিত প্রয়োগগুলির মধ্যে যে-কোনো পাঁচটির শুদ্ধতা অশুদ্ধতা বিচার কর :

(ক) দাতা ও গৃহীতা। (খ) লজ্জাস্কর। (গ) ঐক্যতান। (ঘ) লিখিত (ঙ) আকাংখা। (চ) সক্ষম। (ছ) প্রসারতা। (জ) নির্দোষী।

উ। (ক) দাতা ও গৃহীতা : 'গ্রহণকারী' অর্থে গ্রহ্ + তৃন্ = গ্রহীতা ; গৃহীত (গ্রহ্ + ক্ত + স্ত্রীলিঙ্গে আ) এই অর্থে ব্যবহৃত হইতে পারে না।

(খ) লজ্জাস্কর : 'লজ্জা' শব্দটিতে বিসর্গ না থাকায় কৃ ধাতু-নিষ্পন্ন শব্দের পূর্বে সন্ধির ফলে স্ আসিতে পারে না।

(গ) ঐক্যতান : মূল শব্দটি 'একতান' ; ইহার সহিত [illegible]

এবং অন্ত্যবর্ণের পরিবর্তন হইতে পারে, মধ্যের কোনো বর্ণের নয়। অতএব ক-তে ব-ফলা আসিতে পারে না।

(ঘ) সিঞ্চিত : সিচ্ + ক্ত = সিক্ত ; 'সিঞ্চিত' হইতে পারে না।

(ঙ) আকাংখা : মূল ধাতুটি 'কাঙ্ক্ষ্' ; অতএব শব্দটির ক্ষ থাকিবেই।

(চ) সক্ষম : 'ক্ষমার সহিত বর্ত্তমান' অর্থে বহুব্রীহি সমাসে 'সক্ষম' শুদ্ধ, কিন্তু 'সমর্থ' অর্থে অশুদ্ধ, কারণ, 'ক্ষম' মানেই সমর্থ।

(ছ) প্রসারতা : 'প্রসার' নিজেই ভাববাচক বিশেষ্য, ইহার সহিত আবার ভাববাচক তদ্ধিত যুক্ত হইতে পারে না বলিয়া শব্দটি অশুদ্ধ।

(জ) নির্দোষী : নিঃ ( = নাই ) দোষ যাহার = নির্দোষ ( নঞ-বহুব্রীহি )। বহুব্রীহি সমাসে অভীষ্ট অর্থ পাওয়া গেলে তাহার উত্তর আবার অস্ত্যর্থক তদ্ধিত যোগ করা যায় না। অতএব নির্দোষ + ইন্ = 'নির্দোষী' অশুদ্ধ।

প্র. ৩। বস্, বপ্, বহ্, স্পৃশ্, ত্যজ্, পচ্—এই ধাতুগুলির মধ্যে যে-কোনো **পাঁচটি** ধাতু হইতে উৎপন্ন পাঁচটি শব্দের উল্লেখ করিয়া সেগুলির প্রকৃতিপ্রত্যয় নির্দেশ কর।

উ.। বাস—বস্ + ঘঞ্। উপ্ত—বপ্ + ক্ত।
বহন—বহ্ + অনট্। স্পৃষ্ট—স্পৃশ্ + ক্ত।
ত্যাজ্য—ত্যজ্ + ণ্যৎ। পাচক—পচ্ + অক।

প্র.। ( অথবা ) নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে-কোন **পাঁচটির** লিঙ্গ পরিবর্তন কর :

(ক) নিরপরাধ। (খ) অধীন। (গ) প্রেয়সী। (ঘ) মেথর। (ঙ) ধোপা। (চ) বিদ্বান্। (ছ) কর্তা। (জ) ভাগ্যবান। (ঝ) শিক্ষক। (ঞ) চতুর্থ।

উ। (ক) নিরপরাধ—নিরপরাধা। (চ) বিদ্বান্—বিদুষী।
(খ) অধীন—অধীনা। (ছ) কর্তা—কর্ত্রী, গিন্নী।
(গ) প্রেয়সী—প্রেয়ান্। (জ) ভাগ্যবান—ভাগ্যবতী।
(ঘ) মেথর—মেথরাণী। (ঝ) শিক্ষক—শিক্ষিকা।
(ঙ) ধোপা—ধোপানী। (ঞ) চতুর্থ—চতুর্থী।

প্র. ৪। অনুপ্রাস ও যমকের লক্ষণ নির্দেশ করিয়া অলংকার দুইটির পার্থক্য বুঝাইয়া দাও। উ.। 'বিচিত্রা'-র অলংকার ভাগ দ্রষ্টব্য।

প্র.। ( অথবা ) নিম্নোদ্ধৃত কবিতাংশগুলির মধ্যে যে কোনোও **দুইটির** অলংকার বুঝাইয়া দাও :

(ক) দেখিবারে আঁখিপাখি ধায়।

(খ) কুঁড়ির ভিতর কাঁদিছে গন্ধ অন্ধ হয়ে।

(গ) নিত্য অভাবের কুণ্ড জাগাইয়া বুকে।
সাধিতেছ মৃত্যুযজ্ঞ পৈশাচিক সুখে॥

(ঘ) নবীন-নবনীনিন্দিত করে দোহন করিছ দুগ্ধ।

উ। (ক) উপমেয় আঁখি এবং উপমান পাখির মধ্যে অভেদ কল্পিত হওয়ায় রূপক অলংকার।

(খ) গন্ধ এই যুক্তব্যঞ্জনের অনুপ্রাস। ইহা ছাড়া, অচেতন উপমেয় গন্ধে চেতন উপমানের ব্যবহার ( কাঁদিছে ) আরোপিত হওয়ায় সমাসোক্তি অলংকারও হইয়াছে।

(গ) উপমেয় অভাব ও উপমান কুণ্ডে, এবং উপমেয় মৃত্যু ও উপমান যজ্ঞে অভেদ কল্পিত হওয়ায় রূপক অলংকার।

(ঘ) উপমান নবনী অপেক্ষা উপমেয় কর-এর উৎকর্ষ সূচিত হওয়ায় ব্যতিরেক অলংকার।

## ॥ উচ্চতর মাধ্যমিক, ১৯৬৫ ॥

### < প্রথম পত্র >

**প্রশ্ন ৭। (ক) হইতে (ঙ) পর্যন্ত প্রশ্নগুলির মধ্যে যে-কোনো তিনটির উত্তর দাও ঃ—**

**(ক) প্রকৃতিপ্রত্যয় নির্দেশ কর ঃ**

উ.। (১) সন্নিহিত = সম্‌-নি + ধা + ক্ত ( ত )। (২) পরাজয় = পরা-জি + অ। (৩) আত্মজ = আত্ম + জন্‌ + ড। (৪) প্রদীপ্ত = প্র—দীপ্‌ + ক্ত। (৫) অনিবার্য = অ—নি + বৃ + ণিচ্‌ + যৎ।

**(খ) নিম্নলিখিত পাঁচটি শব্দ সহযোগে পাঁচটি সার্থক বাক্য রচনা কর ঃ—অসদ্ভাব, আস্ফালন, পুরুষকার, কপটাচার, নিষ্প্রভ।**

উ.। অসদ্ভাব = দুই ভ্রাতার মধ্যে অসদ্ভাব লাগিয়াই আছে।
আস্ফালন = নন্দলাল তাহার মেকি দেশপ্রেমিকতা লইয়া আস্ফালন করিত।
পুরুষকার = উগ্র পুরুষকারই কর্ণ-চরিত্রের প্রধান বৈশিষ্ট্য।
কপটাচার = দুর্যোধনের ন্যায় কপটাচার অতি বিরল।
নিষ্প্রভ = বিদ্যাসাগরের কাছে অনেকের চরিত্র নিষ্প্রভ ও মলিন হইয়াছে।

**(গ) সাধু ভাষায় রূপান্তরিত ঃ**

উ.। একদিন কমলমীরে পৃথ্বীরাজের দূত আসিয়া সংবাদ দিল—সঙ্গ জীবিত আছেন, শ্রীনগরের রাজকন্যার সহিত তাঁহার বিবাহের আয়োজন হইতেছে। প্রত্যূষে পৃথ্বীরাজ সজ্জিত হইয়া সঙ্গকে ধরিবার অনুসন্ধানে বাহির হইবেন, এমন সময়ে শিরোহি হইতে পৃথ্বীরাজের কনিষ্ঠা ভগ্নী একখানি পত্র প্রেরণ করিলেন।

**(ঘ) উক্তি পরিবর্তন :**

উ.। গান্ধারী ( ধৃতরাষ্ট্রকে ) মহারাজ সম্বোধন করিয়া বলিলেন যে তিনিই দোষী, পুত্রের দুষ্ট প্রকৃতি জানিয়াও স্নেহবশে তাহার মতে চলিয়াছেন আর মূঢ় দুরাত্মা পুত্রকে রাজ্য দিয়া এখন তাহার ফল্ ভোগ করিতেছেন।

**(ঙ) নিম্নলিখিত শব্দগুলির গদ্যরূপ লেখ :—**

উ.। বেষ্টিয়াছে = বেষ্টন করিয়াছে। সম্ভাষি = সম্ভাষণ করিয়া। পশিল = প্রবেশ করিল। শিরসে = শিরে ( মস্তকে )। নিরখি = দেখিয়া।

## < দ্বিতীয় পত্র >

**প্র. ১। সমাস প্রধানতঃ কয়প্রকার ও কি কি? প্রত্যেক সমাসের দুইটি করিয়া উদাহরণ দাও :—**

উ.। **সমাস প্রধানত ছয় প্রকার**, যথা—

(১) তৎপুরুষ (২) দ্বন্দ্ব (৩) দ্বিগু (৪) কর্মধারয় (৫) বহুব্রীহি (৬) অব্যয়ীভাব।

**প্রত্যেক প্রকার সমাসের দুইটি করিয়া উদাহরণ :—**

(১) তৎপুরুষ :—(ক) দ্বিতীয়া তৎপুরুষ = চরণাশ্রিত = চরণকে আশ্রিত; চিরশত্রু = চিরকাল ব্যাপিয়া শত্রু।

(খ) তৃতীয়া তৎপুরুষ :—কলছাঁটা = কল দিয়া ছাঁটা; মেঘাচ্ছন্ন = মেঘের দ্বারা আচ্ছন্ন।

(গ) চতুর্থী তৎপুরুষ :—বিয়ে পাগলা = বিয়ের জন্য পাগলা; যূপকাষ্ঠ = যূপের নিমিত্ত কাষ্ঠ।

(ঘ) পঞ্চমী তৎপুরুষ :—বিলাতফেরত = বিলাত হইতে ফেরত; দুগ্ধজাত = দুগ্ধ হইতে জাত।

(ঙ) ষষ্ঠী তৎপুরুষ :—দেশসেবক = দেশের সেবক; ফুলবাগান = ফুলের বাগান।

(চ) সপ্তমী তৎপুরুষ :—সর্বনাশা = সর্বনাশ করে যে; শত্রুঘ্ন = শত্রুকে হনন করে যে।

নঞতৎপুরুষ :—অনাচার = নয় আচার; নগণ্য = নয় গণ্য।

অলুক তৎপুরুষ :—মামার বাড়ি = মামার যে বাড়ি; হাতে গরম = হাতে যাহা গরম।

(২) দ্বন্দ্ব সমাস :—হিতাহিত = হিত ও অহিত; ছেলেমেয়ে = ছেলে ও মেয়ে।

অলুক দ্বন্দ্ব :—পথে-ঘাটে, হাতে-পায়ে; দুধে-ভাতে ইত্যাদি।

(৩) দ্বিগু সমাস :—শতাব্দী = শত অব্দের সমাহার; পঞ্চবটী = পঞ্চ বটের সমাহার।

(৪) কর্মধারয় সমাস :—বড়দিদি = বড় যে দিদি ; শ্বেতচন্দন = শ্বেত যে চন্দন।

মধ্যপদলোপী কর্মধারয় :—পলান্ন = পলমিশ্রিত অন্ন ; ছায়াতরু = ছায়াদানকারী তরু।

রূপক কর্মধারয় :—মনমাঝি = মনরূপ মাঝি ; কালসিন্ধু = কালরূপ সিন্ধু।

উপমান কর্মধারয় :—শশব্যস্ত = শশকের ন্যায় ব্যস্ত ; তুষারধবল = তুষারের ন্যায় ধবল।

উপমিত কর্মধারয় :—চাঁদবদন = বদন চাঁদের মতন ; অধরকমল = কমলের ন্যায় অধর।

(৫) বহুব্রীহি সমাস :—দশানন = দশ আনন যাহার সে ; শূলপাণি = শূল পাণিতে যাঁহার তিনি।

ব্যতিহার বহুব্রীহি :—লাঠালাঠি = লাঠিতে লাঠিতে যে লড়াই ; কানাকানি = কানে কানে যে কথা।

ব্যধিকরণ বহুব্রীহি :—বীণাপাণি = বীণা পাণিতে যাহার ; চন্দ্রচূড় = চন্দ্র চূড়ায় যাহার।

অলুক বহুব্রীহি :—হাতেখড়ি = হাতে খড়ি দেওয়া হয় যে অনুষ্ঠানে। গায়েহলুদ ইত্যাদি।

অব্যয়ীভাব :—আকণ্ঠ = কণ্ঠ পর্যন্ত ; প্রতিদিন = দিন দিন।

**অথবা, কৃৎ ও তদ্ধিত প্রত্যয়ের সাহায্যে কিভাবে বিশেষ্য শব্দ বিশেষণে ও বিশেষণ শব্দ বিশেষ্যে পরিবর্তিত হয় তাহা উদাহরণ দিয়া বুঝাও :**

উ। [ মন্তব্য : প্রশ্নকর্তা হয়ত প্রশ্ন করিবার সময়ে ভুলিয়া গিয়াছিলেন যে প্রকৃতপক্ষে বিশেষ্যকে কৃৎপ্রত্যয়ের সাহায্যে বিশেষণে পরিণত করা যায় না। কৃৎপ্রত্যয় ধাতুর উত্তর হয়, শব্দের উত্তর হয় না। এইরূপ আর একটি ভুল ১৯৬৩ সালের কম্পার্টমেণ্টাল পরীক্ষার প্রশ্নপত্রেও পাওয়া গিয়াছে। ]

নিদ্রা = নি + দ্রা + আলুচ = নিদ্রালু ( কৃৎযোগে বিশেষণ )।

আকাঙ্ক্ষা ( আ + কাঙ্ক্ষ + অ + স্ত্রীলিঙ্গে আ ) + ক্ত = আকাঙ্ক্ষিত ( কৃৎযোগে বিশেষণ )।

মেধা + বিণ = মেধাবী ( তদ্ধিতযোগে বিশেষণ )।

মৃৎ + ময় = মৃন্ময় ( ঐ )।

হিসাব + ই = হিসাবী ( ঐ )।

**প্র. ২। তদ্ভব ও অর্ধতৎসম শব্দের পার্থক্য উদাহরণ সহযোগে বুঝাইয়া দাও।**

**উ.। তদ্ভব ও অর্ধতৎসম শব্দের মধ্যে পার্থক্য :—**

যে সকল শব্দ সংস্কৃত হইতে উৎপন্ন হইয়া প্রাকৃত ও অপভ্রংশের মধ্য দিয়া বাংলা ভাষায় আসিয়াছে তাহাদিগকে তদ্ভব শব্দ বলে। তদ্ভব কথাটি বিশ্লেষণ করিলে দেখা যায় : তৎ = তাহা হইতে অর্থাৎ সংস্কৃত হইতে ভব = জাত বা সৃষ্ট,

অতএব সংস্কৃত হইতে জাত যে শব্দ তাহাই তদ্ভব শব্দ। যথা :— হস্ত (সং)>হত্থ (প্রা)>হাত (বাং)। সর্প (সং)>সপ্প (প্রা)>সাপ (বাং)।

যে সকল সংস্কৃত শব্দ সরাসরি বাংলায় আসিয়া উচ্চারণবৈশিষ্ট্যের ফলে কিঞ্চিৎ বিকৃত রূপ ধারণ করিয়াছে তাহাদিগকে অর্ধতৎসম শব্দ বলে। যথা :—মন্ত্র>মন্তর ; কৃষ্ণ>কেষ্ট ; শ্রী>ছিরি ইত্যাদি।

**অথবা, নিম্নলিখিত প্রায়সদৃশ তিনটি শব্দযুগলের মধ্যে যে-কোনও টির অর্থের পার্থক্য নিরূপণ :—**

**উ.।** স্বত্ব—স্বীয় ভাব, প্রভুত্ব। সত্ত্ব—সত্তা ; অস্তিত্ব।

অধ্যয়ন—পাঠ, শাস্ত্রের আলোচনা। অধ্যাপন—শিক্ষাদান।

বিংশ—বিংশতির পূরণবাচক শব্দ। বিংশতি—কুড়ি, বিশ সংখ্যা।

**প্র ৩। নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে-কোন পাঁচটির অশুদ্ধি সংশোধন কর :—**

(ক) দুরাবস্থা—দুরবস্থা। (খ) ব্যাবহার—ব্যবহার।

(গ) জ্যোতীন্দ্র—জ্যোতিরিন্দ্র। (ঘ) রোগগ্রস্থ—রোগগ্রস্ত।

(ঙ) সবিনয় পূর্বক—বিনয় পূর্বক। (চ) লক্ষ্যণীয়=লক্ষণীয়।

(ছ) সম্ভ্রান্তশালী—সম্রান্তশালী। (জ) প্রসারতা—প্রসার।

**অথবা, নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে-কোনও পাঁচটিকে এক একটি শব্দে প্রকাশ কর—**

**উ.।** (ক) সাধুর ভাব=সাধুত্ব। (খ) যে ব্যাকরণ জানে—বৈয়াকরণ।

(গ) যাহার যশ আছে—যশস্বী। (ঘ) যিনি অভিনয় করেন—অভিনেতা।

(ঙ) যে পড়ে=পড়ুয়া। (চ) মাটি দিয়া তৈয়ারী=মেটে ; মৃন্ময়।

**প্র. ৪। স্থূলাক্ষর শব্দের কারক ও বিভক্তি নির্ণয় :—**

**উ.।** (ক) বল—করণকারকে শূন্য বিভক্তি।

(খ) কলমে=করণকারকে সপ্তমী বিভক্তি।

(গ) জনে—সম্প্রদান কারকে সপ্তমী বিভক্তি।

(ঘ) মেঘে—অপাদান কারকে সপ্তমী বিভক্তি।

(ঙ) ধুয়ে—অধিকরণ কারকে সপ্তমী বিভক্তি।

(চ) ছাদ=অপাদান কারকে শূন্য বিভক্তি।

(ছ) হাতে—করণ কারকে সপ্তমী বিভক্তি।

**অথবা, নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে-কোনও পাঁচটির প্রকৃতি-প্রত্যয় নিরূপণ কর।**

**উ.।** (ক) অভিষেক—অভি—সিচ্‌+ঘঞ্‌।

(খ) মহিমা—মহৎ+ই। (গ) আহূত—আ—হ্বে+ক্ত।

(ঘ) বাবুগিরি—বাবু+গিরি। (ঙ) বাড়ন্ত—বাড়্‌+অন্ত।

(চ) দোকানদার—দোকান+দার। (ছ) ভয়ঙ্কর—ভয়+কৃ+খট্‌ (অ)।

**প্র. ৫। রূপক ও ব্যতিরেক অলঙ্কার কাহাকে বলে উদাহরণ সহযোগে বুঝাইয়া দাও ঃ**

উ.। উপমেয় ও উপমানের মধ্যে যেখানে কোন ভেদ কল্পনা করা হয় না সেখানে রূপক অলংকার হয়। এই অলংকারে উপমানের প্রাধান্য থাকে বলিয়া ক্রিয়াপদটি উপমানেরই অনুগামী হয়। যথা :—

'শাখা-বাহু দ্বারা আমায় স্নেহভরে আলিঙ্গন করো'।

যে অলংকারে উপমান অপেক্ষা উপমেয়ের উৎকর্ষ বা অপকর্ষ বর্ণিত হয় সেই অলংকারকে ব্যতিরেক অলংকার বলা হয়। যথা :—

'বাসন্তী শারদী জিনি' তুমিই গো ঋতুকুলরাণী'।

**অথবা, নিম্নোদ্ধৃত অংশগুলির অলংকার নির্ণয় কর :—**

উ.। (ক) লুপ্তোপমা অলংকার। এখানে সমান ধর্ম বা গুণবিশিষ্ট ভিন্নজাতীয় বস্তু—'চাঁদ ও বদন' এর মধ্যে সাদৃশ্য প্রদর্শন অর্থাৎ তুলনা করা হইয়াছে ; এবং 'চাঁদের মতো সুন্দর' বদন, এই অর্থে তুলনাবাচক শব্দ ও সাধারণধর্ম লুপ্ত। 'মরমে মরিয়া'— এখানে 'ম' ধ্বনিটির দ্বিরাবৃত্তিতে অনুপ্রাস অলংকার।

(খ) বাচ্যোৎপ্রেক্ষা অলংকার। এখানে প্রবল সাদৃশ্যহেতু উপমেয় 'সীতাহারা আমি'কে উপমান 'মণিহারা ফণী' বলিয়া উৎকট সম্ভাবনা বা সংশয় জন্মিয়াছে এবং সংশয় বা সম্ভাবনাবাচক 'যেন' শব্দটি রহিয়াছে।

(গ) যমক অলংকার। বহুস্বরব্যঞ্জনের একই শব্দ, এখানে সমোচ্চার্য শব্দ 'ভারত' বাক্যটির মধ্যে দুইবার ভিন্ন ভিন্ন অর্থে ব্যবহৃত হইয়াছে ; (১) ভারত= মহাভারত (২) ভারত=ভারতবর্ষ। অথবা—(১) ভারত=কবি ভারতচন্দ্র (২) ভারত=ভারতবর্ষ।

(ঘ) সমাসোক্তি অলংকার। এখানে একই প্রকারের কার্য দ্বারা উপমেয় 'পরিপাণ্ডু পদ্মদল' ও অনুল্লিখিত উপমানের ব্যবহার 'মুদে আঁখি' আরোপিত হইয়াছে।

## উচ্চতর মাধ্যমিক, কম্পার্টমেণ্টাল, ১৯৬৫

### < প্রথম পত্র >

**প্র. ৭। (ক) হইতে (ঙ) পর্যন্ত প্রশ্নগুলির মধ্যে যে-কোনও তিনটির উত্তর দাও।**

**(ক) প্রকৃতি-প্রত্যয় নির্দেশ কর :—**

উ.। (i) সৃষ্টি=সৃজ্+ক্তি। (ii) বিধান=বি-ধা+অনট্। (iii) স্পর্শ= স্পৃশ্+অল্। (iv) রথী=রথ+ইন্। অবনত=অব+ক্ত।

**(খ) নিম্নলিখিত পাঁচটি শব্দযোগে পাঁচটি সার্থক বাক্য রচনা কর :—**

(i) অপ্রতিভ—বালকটি মাতার ভর্ৎসনা শুনিয়া অপ্রতিভ হইয়া দাঁড়াইয়া রহিল।

(ii) আড়ষ্ট—পিতা ঘরে প্রবেশ করিবামাত্র পুত্র আড়ষ্ট হইয়া ঘরের এক কোণে অপেক্ষা করিতে লাগিল।

(iii) বীরশয্যা—শ্রীকৃষ্ণ দুর্যোধনকে বলিলেন যে তিনি বীরশয্যাই লাভ করিবেন।

(iv) অর্বাচীন—আমার মতন অর্বাচীন লোকও এই স্বাদেশিকদের সভার সভ্য ছিল।

(v) নিগ্রহ—দ্রৌপদীর নিগ্রহ দেখিয়াও যুধিষ্ঠিরের ধৈর্যচ্যুতি হয় নাই।

**(গ) নিম্নলিখিত শব্দগুলির মধ্যে কোন্‌টিতে কি সমাস হইয়াছে ব্যাসবাক্য সহ তাহা নির্দেশ কর :—**

**উ.।** (i) বীরধর্ম—বীরের ধর্ম ( ষষ্ঠীতৎপুরুষ সমাস )।

(ii) রবাহূত—রবের দ্বারা আহূত ( তৃতীয়া তৎপুরুষ সমাস )।

(iii) জ্ঞানবৃক্ষ—জ্ঞানরূপ বৃক্ষ ( রূপককর্মধারয় সমাস )।

(iv) অজ্ঞাত—ন জ্ঞাত ( নঞ্‌ তৎপুরুষ সমাস )।

(v) পর্বতনিঃসৃত—পর্বত হইতে নিঃসৃত ( পঞ্চমী তৎপুরুষ সমাস )।

**(ঘ) উক্তি-পরিবর্তন :**

**উ.।** কুলুকুলু শব্দের মধ্যে শুনিতে পাইলাম যে তাহারা ( ভাগীরথীর জলধারা ) যথা হইতে আসিয়াছে আবার তথায় ফিরিয়া যাইতেছে। দীর্ঘ প্রবাসের পর উৎসে মিলিত হইতে যাইতেছে।

**(ঙ) নিম্নলিখিত শব্দগুলির গদ্যরূপ লেখ :—**

(i) লভিনু—লাভ করিলাম। (ii) পরশে—স্পর্শে।

(iii) বিরাজিতে—বিরাজ করিতে। (iv) তেমতি—সেইরূপ ( তেমনি )।

(v) প্রবেশি—প্রবেশ করিয়া।

## < দ্বিতীয় পত্র >

**প্র. ১। বাক্য কয়প্রকার ও কি কি ? প্রত্যেক প্রকার বাক্যের একটি করিয়া উদাহরণ দাও।**

**উ.।** বাক্য সাধারণতঃ তিন প্রকার। যথা—(১) সরলবাক্য, (২) জটিল বা মিশ্রবাক্য (৩) যৌগিক বাক্য।

যে বাক্যে একটিমাত্র উদ্দেশ্য এবং একটিমাত্র বিধেয় থাকে অর্থাৎ একটি কর্তা ও একটি সমাপিকা ক্রিয়া থাকে তাহাকে সরলবাক্য বলা হয়। যথা,—বিশু বিদ্যালয়ে যাইতেছে।

যে বাক্যে একটিমাত্র বাক্য এবং এক বা একাধিক অপ্রধান বাক্য

থাকে তাহাকে জটিল বা মিশ্রবাক্য বলে। যথা,—তুমি যদি পরিশ্রমী হও, তবে সকল কার্যে কৃতকার্য হইবে।

দুই বা ততোধিক স্বতন্ত্র সরলবাক্য কোন অব্যয়ের দ্বারা সংযুক্ত হইয়া একটি পূর্ণ বাক্যে পরিণত হইলে তাহাকে যৌগিক বাক্য বলে। যথা,—শিক্ষক মহাশয় উপস্থিত হইলেন, আর ছাত্রটিও পড়িতে আরম্ভ করিল।

**অথবা, কর্মধারয় সমাস কাহাকে বলে? দ্বিগু সমাসের সহিত উহার পার্থক্য উদাহরণ সহযোগে বুঝাইয়া দাও।**

উ.। বিশেষ্যপদের সহিত বিশেষণ পদের যে সমাস হয় তাহাকে কর্মধারয় সমাস বলে। এই সমাসে পূর্বপদটি পরপদের বিশেষণ রূপে ব্যবহৃত হয় এবং পরপদের অর্থ প্রাধান্য লাভ করে। যথা—রাজর্ষি = রাজা এমন ঋষি। নীলপদ্ম = নীল যে পদ্ম।

কোন কোন সময়ে পূর্বপদ বিশেষ্য ও পরপদ বিশেষণ হয় এবং পূর্বপদের অর্থই প্রাধান্য লাভ করে। যথা—হলুদবাটা = বাটা যে হলুদ।

আবার কোন কোন ক্ষেত্রে উভয় পদই বিশেষণ হয়। যথা—পণ্ডিতমূর্খ = পণ্ডিত যিনি, মূর্খও তিনি।

আবার কোন কোন স্থলে উভয় পদই বিশেষ্য হয়। যথা—আম্রবৃক্ষ = আম্র যে বৃক্ষ।

যে সমাসে সংখ্যাবচক শব্দ থাকে পূর্বপদে এবং উহা পরপদের সহিত অন্বিত হইয়া সমাহার বা সমন্বয় বুঝায় তাহাকে দ্বিগু সমাস বলে। যথা—সপ্তসুর = সপ্তসুরের সমষ্টি। শতাব্দী—শত অব্দের সমাহার।

**প্র. ২। সন্ধি কর ঃ—**

উ.। (ক) চক্ষু + রোগ = চক্ষুরোগ। (খ) বিপদ + সঙ্কুল = বিপৎসঙ্কুল।
(গ) তরু + ছায়া = তরুচ্ছায়া। (ঘ) বাক্ + রোধ = বাগ্‌রোধ।

**অথবা, বিভিন্ন কারক বুঝাইতে 'এ' বিভক্তির ব্যবহার উদাহরণ দিয়া দেখাও।**

উ.। কর্তৃকারকে 'এ' বিভক্তি—ছাগলে ঘাস খায়।
কর্মকারকে " " —বৃথা গঞ্জ দশাননে।
করণকারকে 'এ' বিভক্তি—নূতন ধান্যে হবে নবান্ন তোমার ভবনে ভবনে।
সম্প্রদান কারকে 'এ' "—সৎপাত্রে কন্যা দান করিবে।
অপাদান কারকে " "—বিপদে মোরে রক্ষা কর এ নহে মোর প্রার্থনা।
অধিকরণ কারকে " "—সুন্দরবনে বাঘ বাস করে।

**প্র. ৩। নিম্নলিখিত বিষয়গুলির মধ্যে যে কোনও পাঁচটি উদাহরণ সহযোগে ব্যাখ্যা কর ঃ—**

উ.। (ক) ণিজন্ত—যে ধাতুর কার্য কর্তা ভিন্ন অন্যের দ্বারা সম্পাদিত হয় তাহাকে ণিজন্ত ধাতু বলে। যথা,—মাতা শিশুকে চন্দ্র দেখাইতেছেন।

(খ) উপপদ তৎপুরুষ—ধাতুর পূর্বে যে বিশেষ্যপদ বসে তাহাকে উপপদ বলা

হয়। উপপদের সহিত কৃদন্ত পদের মিলনে যে সমাস হয় তাহাকে উপপদ তৎপুরুষ বলে। যথা—বর্ণচোরা = বর্ণ চুরি করে যে; বাজিকর = বাজি করে যে।

(গ) যৌগিক ক্রিয়া—যে সকল ধাতুর পূর্বাঙ্গ অসমাপিকা ক্রিয়া (ইয়া, ইতে প্রভৃতি) এবং উত্তরাঙ্গ নে, দে, ফেল্ প্রভৃতি ধাতু, তাহাদিগকে যৌগিক ক্রিয়া বলে। যথা,—মাছটা আংটিটি গিলিয়া ফেলিল। ফিরে চল্। খুলে দে মা চোখের ঠুলি।

(ঘ) মূর্ধন্য বর্ণ—'ট' বর্গের বর্ণগুলির উচ্চারণে জিহ্বার অগ্রভাগকে উল্টাইয়া তাহার দ্বারা অর্থাৎ তালুর সর্বোচ্চ কঠিন অংশকে স্পর্শ করিতে হয় বলিয়া ইহাদিগকে মূর্ধন্য বলা হয়।

(ঙ) নিপাতন—সন্ধির কোন সূত্র বা নিয়ম না মানিয়া পদ সাধন হইলে তাহাদিগকে নিপাতন বলা হয়। যথা,—গো + অস্থি = গবাস্থি। সীম + অন্ত = সীমন্ত।

(চ) বৃদ্ধি—অ স্থলে 'আ', ই ঈ স্থলে 'ঐ', উ ঊ ও স্থলে 'ঔ', ঋ ৠ স্থলে 'আর' হওয়ার নাম বৃদ্ধি।

(ছ) সম্প্রসারণ—য, ব এবং র-এর যথাক্রমে ই, উ এবং ঋ-তে পরিণতির নাম সম্প্রসারণ। যথা—যজ্—ইষ্টি; বপ—উপ্ত; গ্রহ – গৃহীত, গৃহ; বাংলায় দ্বার হইতে দুয়ারকে সম্প্রসারণের উদাহরণ বলা যায়।

**অথবা, কৃৎ ও তদ্ধিত প্রত্যয় কাহাকে বলে? চলিত ও সাধু ভাষায় প্রত্যয় সহযোগে প্রত্যেকের দুইটি করিয়া উদাহরণ দাও।**

উ.। ধাতুর উত্তর যে সকল প্রত্যয় যুক্ত হইয়া থাকে, তাহাদিগকে কৃৎ প্রত্যয় বলা হয়। যথা—দৃশ্ + তব্য = দ্রষ্টব্য; যোগ + আন = যোগান।

শব্দের উত্তর যে সকল প্রত্যয়যুক্ত হয় তাহাদিগকে বলা হয় তদ্ধিত প্রত্যয়। যথা—রঘু + ষ্ণ = রাঘব; দুরন্ত + পনা = দুরন্তপনা।

চলিত ও সাধু ভাষায় প্রত্যয় যোগে কৃৎ ও তদ্ধিত প্রত্যয়ের উদাহরণ :—

**কৃৎ প্রত্যয়ের উদাহরণ :**

নাচ + ইয়ে = নাচিয়ে। কাঁদ + উনে = কাঁদুনে।

জ্বাল + আনি = জ্বালানি। মিশ + উক = মিশুক।

**তদ্ধিত প্রত্যয়ের উদাহরণ :**

তামা + টে = তামাটে। হাট + উরে = হাটুরে।

কেরানী + গিরি = কেরানীগিরি। নেশা + খোর = নেশাখোর।

**প্র. ৪।। নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটির অশুদ্ধি সংশোধন কর :—**

উ.। (ক) অপস্রিয়মান—অপসারণ। (খ) আবর্ত্তিত = আবর্ত, আবৃত।

(গ) উজ্জ্বল = উজ্জ্বল। (ঘ) ষষ্টদশ = ষষ্ঠদশ, ষোড়শ।

(ঙ) নভচারী = নভশ্চর। (চ) নীলিমাদেবী—নীলিমা দেবী।
(ছ) রঞ্জিৎকুমার = রণজিৎকুমার।

**অথবা, নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও দুইটির ব্যুৎপত্তিগত অর্থ নির্দেশ কর :—**

উ.। প্রামাণ্য = প্রমাণ + ষ্ণ্য ( যোগ্য অর্থে )।
শুশ্রূষা = শ্রু + সন + স্ত্রীং আপ্ ( ইচ্ছার্থে )।
মুমূর্ষু = মৃ + সন্—উ ( ইচ্ছার্থে )।
আন্তর্জাতিক = আন্তর্জাতি + ইক ( সম্বন্ধার্থে )।
প্রাগৈতিহাসিক = প্রাক্ + ঐতিহাসিক ( সম্বন্ধার্থে )।
অভুক্ত = অ—ভুজ্ + ক্ত ( স্বভাবার্থে )।

**প্র. ৫। উপমা ও উৎপ্রেক্ষা অলংকারের স্বরূপ উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও :—**

উ। সমান গুণবিশিষ্ট ভিন্ন জাতীয় বস্তুর মধ্যে সাদৃশ্য প্রদর্শন দ্বারা তুলনা করা হইলে উপমা অলঙ্কার হয়। সাধারণতঃ উপমার চারটি অঙ্গ (১) উপমেয় ( যাহাকে তুলনা করা হয় ); (২) উপমান ( যাহার সহিত তুলনা করা হয় ); (৩) সাধারণ ধর্ম ( উপমান ও উপমেয়ের মধ্যে সাধারণ গুণ ) (৪) তুলনাবাচক শব্দ ( যেমন—ন্যায়, সম, প্রায়, মতন)। যথা—যে মুক্তবেণী সম শোভা পায় সুনীল অটবী।

উপমেয়ের সহিত উপমানের অভেদ রূপে সংশয় জন্মিলে উৎপ্রেক্ষা অলঙ্কার হয়। ইহাতে সাধারণতঃ যেন, বুঝি, মনে হয় প্রভৃতি থাকে। যথা—নিখিল সাগর অঙ্কে তুমি যেন কমলে কামিনী।

**অথবা, নিম্নোদ্ধৃত যে কোন দুইটির অলংকার ব্যাখ্যা কর :—**

উ.। (ক) সমাসোক্তি অলংকার। এখানে একই প্রকারের কার্য দ্বারা উপমেয় 'বসুন্ধরা'র উপর অনুল্লিখিত উপমান [ পল্লীবধূ ] এর ব্যবহার 'বেড়াটি ধরিয়া 'দিগন্তের পানে' চাহিয়া থাকা আরোপিত হইয়াছে।

(খ) রূপক অলঙ্কার। এখানে ধর্ম বা গুণবিশিষ্ট ভিন্ন জাতীয় বস্তুর মধ্যে [ ক্ষত চিহ্ন ও অলংকার ] সাদৃশ্যপ্রদর্শন অর্থাৎ তুলনা করা হইয়াছে এবং সেই তুলনায় উপমেয় 'ক্ষতচিহ্ন' এবং উপমান 'অলংকার' এর মধ্যে অভেদ আরোপিত হইয়াছে এবং দুইই অভিন্ন রূপে প্রতিভাত হইয়াছে।

(গ) 'ব্যতিরেক' অলংকার। এখানে উপমান 'স্থলপদ্ম' অপেক্ষা উপমেয় 'চরণতল' এর উৎকর্ষ বর্ণিত হইয়াছে।

(ঘ) অনুপ্রাস অলংকার। এখানে একই বর্ণগুচ্ছ গুরু, গুমরি, গগনে বারম্বার আবৃত্ত হইয়া ধ্বনিসাম্য সৃষ্টি করিয়াছে, ইহাতে বাক্যের সৌন্দর্য সম্পাদিত হইয়াছে।

## উচ্চতর মাধ্যমিক, ১৯৬৬

### < প্রথম পত্র >

**প্র. ৭। ক হইতে ঙ পর্যন্ত প্রশ্নগুলির মধ্যে যে কোন তিনটির উত্তর দাও :—**

**উ.** । (ক) প্রকৃতিপ্রত্যয় নির্দেশ কর :—

(i) চূর্ণীকৃত (ii) ঈদৃশী (iii) তাৎকালিক (iv) অনুরাগ (v) আসক্তি।

(i) চূর্ণীকৃত—চূর্ণ + ( অভূততদ্ভাবে ) চ্বি + ভৃ + ক্ত।

(ii) ঈদৃশী—ইদম্-দৃশ্ + কঙ্ (অ) + (স্ত্রীলিঙ্গে) ঈ।

(iii) তাৎকালিক—তৎকাল + ঠক ( ইক )।

(iv) অনুরাগ—অনু রন্জ্ + ঘঞ্।

(v) আসক্তি—আ-সন্জ্ + ক্তি।

(খ) নিম্নলিখিত পাঁচটি শব্দ সহযোগে পাঁচটি সার্থক বাক্য রচনা কর :—

(i) সমভিব্যাহারে (ii) দন্তস্ফুট (iii) অনাহূত (iv) কাঠিন্য (v) জঙ্গমত্ব।

(i) সমভিব্যাহারে—বাল্মীকির সমভিব্যাহারে লব-কুশ অযোধ্যার রাজসভায় প্রবেশ করিল।

(ii) দন্তস্ফুট—বিকট সমাসবদ্ধ শব্দে কণ্টকিত এই রচনাটিতে দন্তস্ফুট করিবার সাধ্য সাধারণ পাঠকের নাই।

(iii) অনাহূত—পূর্বকালে গৃহস্থগণ অনাহূত অতিথিকেও দেবজ্ঞানে পূজা করিতেন।

(iv) কাঠিন্য—কোমলতার সহিত কাঠিন্যের সংমিশ্রণেই মহৎচরিত্র গঠিত হয়।

(v) জঙ্গমত্ব—জীব-দেহে অণুসমূহের জঙ্গমত্বই জীবনের উৎস।

(গ) সাধুভাষায় রূপান্তরিত কর :—

কাঙাল নিরস্ত্র হয়ে বোকার মত দাঁড়িয়ে আছে। তখন ঈশ্বর বললে, "যে লকড়ি হাতে ধরে রাখতে পারে না, সে আবার খেলবে কি!"

**উ.** । কাঙ্গাল নিরস্ত্র হইয়া বোকার মত দাঁড়াইয়া আছে। তখন ঈশ্বর বলিল, "যে লকড়ি হাতে ধরিয়া রাখিতে পারে না, সে আবার খেলিবে কি!"

(ঘ) উক্তি পরিবর্তন কর :—

"বেলা গড়িয়ে গেছে বাবা, এখন আর ক্ষিদে নেই।" ছেলে বিশ্বাস করিল না, বলিল, "না ক্ষিদে নেই বইকি! কই দেখি তোর হাঁড়ি?"

**উ.** । ( মা ) ছেলেকে সাদরে বাবা বলিয়া ডাকিয়া বলিল তাহার ( মায়ের ) ক্ষুধা নাই। ছেলে বিশ্বাস করিল না; সে বলিল, ক্ষুধা নাই এইরূপ হইতে পারে না। সে তখন মায়ের হাঁড়ি দেখিতে চাহিল।

(ঙ) নিম্নলিখিত শব্দগুলির গদ্যরূপ লিখ :—

(i) নারিবে। (ii) জিনিয়া। (iii) হেনেছি। (iv) রাঙিয়া। (v) হিয়া।

উ.। (i) নারিবে—পারিবে না। (ii) জিনিয়া—জয় করিয়া। (iii) হেনেছি—আঘাত করিয়াছি। (iv) রাঙিয়া—রাঙা হইয়া, বা, রাঙা করিয়া। (v) হিয়া—হৃদয়।

## < দ্বিতীয় পত্র >

প্র. ১। উপমিত সমাস ও রূপক সমাসের পার্থক্য উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও :—

উ.। ১৯৬৪ সনের দ্বিতীয় পত্রের প্রথম প্রশ্নের "অথবা" দ্রষ্টব্য।

অথবা, ষত্ব-ণত্ব বিধানের প্রধান দুইটি নিয়ম নির্দেশ করিয়া উদাহরণ দাও :—

উ.। ১৯৬৪ সনের 'কম্পার্টমেণ্টাল' দ্বিতীয় পত্রের প্রথম প্রশ্নের উত্তর দ্রষ্টব্য।

প্র. ২। নিম্নলিখিত প্রত্যয়গুলির মধ্যে যে কোনও পাঁচটির প্রয়োগ দেখাও :—

(ক) ক্তি। (খ) তৃচ্। (গ) ইত। (ঘ) ইন্। (ঙ) উয়া। (চ) অন্ত। (ছ) আলি। (জ) পনা।

উ.। ক্তি—গম্ + ক্তি—গতি, ভজ্ + ক্তি—ভক্তি } ভাবার্থে ও ভাববাচ্যে।

তৃচ্—কৃ + তৃচ্—কর্তৃ ; প্রথমা বিভক্তির একবচনে কর্তা।

দা + তৃচ্ দাতৃ ; দাতা ( কর্তৃবাচ্যে ) করে যে এই অর্থে।

(গ) ইত—ফল + ইত—ফলিত, তারকা + ইত—তারকিত } অস্ত্যর্থে।

ইন্—গুণ + ইন্—গুণিন্ ; প্রথমা বিভক্তির একবচনে গুণী।

ধন + ইন্—ধনিন্ ; " " " ধনী।

উয়া—কাঠ + উয়া—কাঠুয়া > কেঠো—কাঠের মত শুষ্ক ( সদৃশার্থে )।

বন + উয়া—বনুয়া > বুনো—বনজাত বা বন হইতে আগত অর্থে।

অন্ত—পড্ + অন্ত = পড়ন্ত, যাহা পড়িতেছে।

জল + অন্ত—জলন্ত ( যাহা জ্বলিতেছে )

আলি— { ঠাকুর + আলি = ঠাকুরালি, চতুর + আলি = চতুরালি } ভাবার্থে।

পনা— { দুরন্ত + পনা = দুরন্তপনা, বীর + পনা = বীরপনা } ভাবার্থে।

**প্র.। ( অথবা ) নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটি শব্দের প্রকৃতি-প্রত্যয় নিরূপণ কর :—**

(ক) বক্ষ্যমান (খ) রোরুদ্যমান। (গ) কৌন্তেয়। (ঘ) মায়াবী। (ঙ) শাঁসাল। (চ) বলিয়ে। (ছ) আদুরে। (জ) ঢাকনি।

উ.। (ক) বক্ষ্যমান—বচ্‌+স্যমান—( বলা হইবে এই অর্থে )।

(খ) রোরুদ্যমান—রুদ্‌+যঙ্‌+শানচ্‌ ( আন ) ( পুনঃ পুনঃ রোদন করিতেছে, এমন )

(গ) কৌন্তেয়—কুন্তী+ঢক্‌ ( এয় ) অপত্যার্থে।

(ঘ) মায়াবী—মায়া+বিন্‌—মায়াবিন্‌, প্রথমা বিভক্তির একবচনে মায়াবী ; ( অস্ত্যর্থে )।

(ঙ) শাঁসাল—শাঁস+আল—অস্ত্যর্থে।

(চ) বলিয়ে—বল্‌+ইয়ে—নিপুণার্থে।

(ছ) আদুরে—আদর+ইয়া>আদুরে ( অস্ত্যর্থে )।

(জ) ঢাকনি—ঢাক্‌+অনি—যাহা দিয়া ঢাকা যায়।

**প্র. ৩। নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটি শব্দ বাছিয়া লইয়া তাহাদের মধ্যে বিশেষ্যগুলিকে বিশেষণে ও বিশেষণ-গুলিকে বিশেষ্যে পরিবর্তিত কর :—**

(ক) সম্পন্ন। (খ) বিশ্রাম। (গ) বসন্ত। (ঘ) আসন। (ঙ) গেঁয়ো। (চ) বুড়ো। (ছ) প্রীতি। (জ) প্রশ্ন।

উ.। (ক) সম্পন্ন—বিশেষণ সম্পদ্‌—বিশেষ্য।
(খ) বিশ্রাম—বিশেষ্য বিশ্রান্ত—বিশেষণ।
(গ) বসন্ত—বিশেষ্য বাসন্ত, বাসন্তিক—বিশেষণ।
(ঘ) আসন—বিশেষ্য আসীন—বিশেষণ।
(ঙ) গেঁয়ো—বিশেষণ গাঁ—বিশেষ্য।
(চ) বুড়ো—বিশেষণ বুড়োমি—বিশেষ্য।
(ছ) প্রীতি—বিশেষ্য প্রীত—বিশেষণ।
(জ) প্রশ্ন—বিশেষ্য পৃষ্ট, প্রষ্টব্য—বিশেষণ।

**প্র.। ( অথবা ), নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটির সন্ধি বিচ্ছেদ কর :—**

(ক) বিচ্ছেদ (খ) নিশ্চিহ্ন (গ) বিপন্মুক্ত (ঘ) গ্রামাঞ্চল (ঙ) জগদ্বন্ধ (চ) প্রাতরাশ (ছ) উল্লেখ।

উ.। (ক) বিচ্ছেদ=বি+ছেদ ( স্বরবর্ণ+ছ=চ্ছ )

(খ) নিশ্চিহ্ন=নিঃ+চিহ্ন ( ঃ+চ, ছ=শ্চ, শ্ছ )

(গ) বিপন্মুক্ত=বিপদ+মুক্ত ( ৎ, দ+ম=ন্ম )

(ঘ) গ্রামাঞ্চল=গ্রাম+অঞ্চল ( অ, আ+অ, আ=আ )

(ঙ) জগদম্বা = জগৎ + অম্বা ( বর্গের হসন্ত প্রথম বর্ণ + স্বরবর্ণ = বর্গের তৃতীয়

(চ) প্রাতরাশ = প্রাতঃ + আশ ( র্-জাত বিসর্গ + স্বরবর্ণ = র্ + স্বরবর্ণ )

(ছ) উল্লেখ + উদ্ = লেখ ( ৎ, দ্ + ল = ল্ল )

**প্র. ৪। নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটির অশুদ্ধি সংশোধন কর :—**

(ক) তেজচন্দ্র। (খ) ব্যাথা (গ) মুখস্ত। (ঘ) লক্ষ্যণীয়। (ঙ) বিপদ্পাৎ। (চ) মহদাশয় ( ব্যক্তি )। (ছ) আশীষ।

উ.। (ক) তেজচন্দ্র—তেজঃ + চন্দ্র = তেজশ্চন্দ্র ( শুদ্ধ )।

(খ) ব্যাথা—বি – অথ্ + অঙ্ (অ) + স্ত্রীলিঙ্গে আ = ব্যথা ( শুদ্ধ )

(গ) মুখস্ত—মুখ – স্থা + ক ( অ ) = মুখস্থ ( শুদ্ধ )।

(ঘ) লক্ষ্যণীয়—(i) লক্ষ্ + য = লক্ষ্য ( শুদ্ধ ) (ii) লক্ষ্ + অনীয় = লক্ষণীয় (শুদ্ধ)।

(ঙ) বিপদ্পাত—বিপদ্ + পাত = বিপৎপাত ( শুদ্ধ )

(চ) মহদাশয় ( ব্যক্তি ) = মহতের আশয় মহদাশয়। কিন্তু ব্যক্তির বিশেষণ-রূপে 'মহাশয়'—পদটি ব্যবহৃত হইতে পারে। মহান্ আশয় যাহার—মহাশয় ( শুদ্ধ )।

(ছ) আশীষ—আ-শাস্ + ক্বিপ্ = আশিস্ ( শুদ্ধ )।

**প্র.। ( অথবা ), উপসর্গের পর ধাতুর অর্থ কি ভাবে পরিবর্তিত হয়, দেখাও।**

উ.। হৃ—এই ধাতুর অর্থ হরণ করা।

কিন্তু বি—হৃ = বিচরণ করা। আ—হৃ = আহার করা। পরি—হৃ = পরিত্যাগ করা। অব—হৃ = বিরতি সাধন করা। সম—হৃ = বধ করা। প্র—হৃ = আঘাত করা। সম্—অ-হৃ = সম্মিলিত করা। বি—অব-হৃ = আচরণ করা। উপ—হৃ = উপঢৌকন দেওয়া।

**প্র. ৫। বাংলা ভাষায় বহুল ব্যবহৃত পাঁচটি বিদেশী শব্দের ও তাহাদের আকারের উল্লেখ কর।**

উ.। ডাক্তার, চেয়ার, আইন, কাফে, রিক্স, এই পাঁচটি শব্দের উৎস বিভিন্ন বিদেশী ভাষা—

ডাক্তার—ইংরেজী "Doctor" শব্দ হইতে আসিয়াছে।

চেয়ার—ইংরেজী "Chair" শব্দের অবিকৃত রূপ।

আইন—ফার্সী ( Persian ) ভাষা হইতে আসিয়াছে।

কাফে—ফরাসী ( French ) 'cafe' শব্দ হইতে আসিয়াছে।

রিক্স—জাপানী ভাষা হইতে আসিয়াছে।

**প্র.। (অথবা), নিম্নলিখিত শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটির বিপরীতার্থক শব্দ নির্দেশ কর :—**

(ক) তিরস্কার। (খ) হর্ষ। (গ) সন্ধি। (ঘ) গৌণ। (ঙ) অগ্রজ। (চ) উৎকৃষ্ট। (ছ) আবাহন।

উ.। (ক) তিরস্কার—পুরস্কার। (খ) হর্ষ—বিষাদ। (গ) সন্ধি—বিগ্রহ। (ঘ) গৌণ—মুখ্য। (ঙ) অগ্রজ—অনুজ। (চ) উৎকৃষ্ট—অপকৃষ্ট। (ছ) আবাহন—বিসর্জন।

**প্র. ৬। উপমা ও রূপকের পার্থক্য উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও।**

উ.। 'বিচিত্রার' অলংকার ভাগ দ্রষ্টব্য।

**প্র.। (অথবা)** যে কোনও দুইটি অলংকার ব্যাখ্যা কর :—

(ক) বাছা করে সর সর পাপিনী বলে সর সর
অবসর হয় না সর দিতে।

(খ) বসিলা যুবতী পদতলে, আহামরি, স্বর্ণ দেউটি তুলসীর মূলে যেন, জ্বলিল।

(গ) কে বলে শারদশশী সে মুখের তুলা, পদনখে পড়ে আছে তার কতগুলা।

উ.। (ক) (i) প্রথম পংক্তির প্রথম 'সর সর'—দুধের সর। দ্বিতীয় 'সর সর'—সরে যা, সরে যা।

দ্বিতীয় পংক্তির প্রথম 'সর'—অবসর শব্দের শেষাংশ; দ্বিতীয় সর=দুধের সর। 'সর' শব্দটি কবিতাংশে একাধিক বার প্রযুক্ত হইয়া ভিন্নার্থ সূচনা করায়, যমক অংকারের উদ্ভব ঘটিয়াছে।

(ii) স ও র এর অনুপ্রাস ঘটিয়াছে।

(খ) পদতলে উপবিষ্টা যুবতী উপমেয়, তুলসীর মূলস্থিত দেউটি উপমান; উভয়ের মধ্যে প্রবল সাদৃশ্য বশতঃ উপমেয়কে উপমান বলিয়া উৎকট সন্দেহ দ্যোতিত হইতেছে, আবার 'যেন' এই সন্দেহদ্যোতক অব্যয়টিও প্রযুক্ত হইয়াছে; ফলে বাচ্যোৎপেক্ষা উদ্ভব ঘটিয়াছে।

(গ) (i) শারদ শশী উপমান; মুখ উপমেয়; উদ্ধৃতাংশে উপমান অপেক্ষ উপমেয়ের উৎকর্ষ সূচিত হওয়ায় ব্যতিরেক অলংকারের সৃষ্টি হইয়াছে।

(ii) 'শ'-এর অনুপ্রাস ঘটিয়াছে।

## ॥ উচ্চতর মাধ্যমিক, ১৯৬৭ ॥

### < প্রথম পত্র >

৭। (ক) হইতে (ঘ) পর্যন্ত প্রশ্নগুলির যে কোনও তিনটির উত্তর দাও :—

প্রঃ—(ক) প্রকৃতি-প্রত্যয় নির্ণয় কর :—

(i) গোময় (ii) সঞ্চিত (iii) লেঠেল (iv) আত্মজ (v) দারিদ্র্য।

উত্তর :—(i) গোময়—গো + ময় (ট্) (ii) সঞ্চিত—সম—চি + ক্ত (iiii) লেঠেল—লাঠি + আল = লাঠিয়াল > লাইঠ্যাল > লেঠেল (iv) আত্মজ—আত্মন্—জন্ + অ (ড) (v) দারিদ্র্য—দরিদ্র + য।

(খ) নিম্নোদ্ধৃত পাঁচটি শব্দ সহযোগে পাঁচটি সার্থক বাক্য রচনা কর :—

(i) লিপিকর (ii) অবিমিশ্র (iii) অন্তঃশীলা (iv) অপরিমেয় (v) অশনবসন।

উত্তর :—(i) লিপিকর :—ছাপাখানা প্রতিষ্ঠার পূর্বে নিপুণ লিপিকরগণ বিশেষ মর্যাদার সহিত জীবনযাত্রা নির্বাহ করিতেন।

(ii) অবিমিশ্র :—জীবনে অবিমিশ্র সুখের স্বপ্ন বিরচন করিয়া অকারণে দুঃখ পাইতে হয়।

(iii) অন্তঃশীলা :—ঈশ্বরচন্দ্রের অন্তঃশীলা স্নেহফল্গুধারা দুঃখীর দুঃখ বিমোচনে অকস্মাৎ উচ্ছ্বসিত হইয়া উঠিত।

(iv) অপরিমেয় :—রবীন্দ্রনাথের অপরিমেয় মনীষার অতুল সম্পদে ভারতবর্ষ ঋদ্ধ হইয়াছে।

(v) অশনবসন :—কোটি কোটি ভারতবাসী অশনবসনের অভাবে আজ জীবনের প্রতি বীতশ্রদ্ধ হইয়া উঠিয়াছে।

প্রঃ—(গ) সাধুভাষায় পরিবর্তন কর :—

তুমি আজন্ম পাণ্ডবদের সঙ্গে দুর্ব্যবহার ক'রে আসছ, কিন্তু তাঁরা তা সয়েছেন। পাণ্ডবরা যে রাজ্য জয় করেছিলেন, তা এখন তুমি ভোগ করছ।

উঃ—তুমি আজন্ম পাণ্ডবদের সঙ্গে দুর্ব্যবহার করিয়া আসিতেছ, কিন্তু তাঁহারা তাহা সহিয়াছেন। পাণ্ডবেরা যে রাজ্য জয় করিয়াছিলেন, তাহা এখন তুমি ভোগ করিতেছ।

প্রঃ—(ঘ) উক্তি পরিবর্তন কর :—

সকলে চলিয়া গেলে সে ছেলেকে কহিল, এইবার একবার তাকে ডেকে আনতে পারিস্ বাবা ?

কাকে মা ?

ওই যে রে—ও গাঁয়ে উঠে গেছে।

উঃ—সকলে চলিয়া গেলে সে ছেলেকে সাদরে বাবা বলিয়া ডাকিয়া তাহাকে জিজ্ঞাসা করিল সে তাহাকে ডাকিয়া আনিতে পারে কি না। ছেলে মাকে সম্বোধন করিয়া কাহাকে ডাকিয়া আনিতে হইবে তাহা জানিতে চাহিল। মা ইঙ্গিতে অপর গ্রামে যে উঠিয়া গিয়াছে তাহাকে ডাকিতে বলিলেন।

## < দ্বিতীয় পত্র >

১। নিম্নলিখিত প্রশ্নগুলির মধ্যে যে কোনও পাঁচটির উত্তর দাও :—

প্রঃ—(ক) উদাহরণ সহযোগে কৃৎ ও তদ্ধিত প্রত্যয়ের পার্থক্য বুঝাইয়া দাও :—

উঃ—কৃৎপ্রত্যয় :—ধাতুর উত্তর যে বর্ণ বা বর্ণগুচ্ছ যুক্ত হইয়া নূতন শব্দ সৃষ্টি করে তাহাকে কৃৎপ্রত্যয় বলে।

কৃ + ক্বিপ্ = কৃৎ    কৃ + অন = করণ

বৃ + অণীয় = বরণীয়    ধৃ + য = ধার্য।

ক্বিপ্, অন, অণীয়, য কৃৎপ্রত্যয়।

তদ্ধিত প্রত্যয় :—শব্দের উত্তর যে বর্ণ বা বর্ণগুচ্ছ যুক্ত হইয়া নূতন শব্দ সৃষ্টি করে তাহাকে তদ্ধিত প্রত্যয় বলে। যথা—দেব + অ = দৈব ; সুমিত্রা + ই = সৌমিত্রি ; দক্ষ + আয়ণ = দাক্ষায়ণ ; গো + য = গব্য।

অ, ই, আয়ণ, য—তদ্ধিত প্রত্যয়।

প্রঃ—(খ) বাংলায় পূরণবাচক শব্দ কিভাবে গঠিত হয় দেখাও :—

উঃ—বাংলায় পূরণবাচক শব্দ মুখ্যতঃ নিম্নলিখিত উপায়ে গঠিত হয় :—

( ১ ) তৎসম সংখ্যাবাচক শব্দের উত্তর বিশেষ বিশেষ তদ্ধিতপ্রত্যয় যোগ করিয়া :—

দ্বি + তীয় = দ্বিতীয়    একাদশ + তম = একাদশতম

বিংশতি + অ = বিংশ    ত্রিংশৎ + অ = ত্রিংশ

(২) অতৎসম 'এর' প্রত্যয় যোগে :—

দশ + এর = দশের [ দশের কোঠা ]

একুশ + এর = একুশের [ একুশের ঘর ]

(৩) অতৎসম 'অই', 'ইয়া' প্রত্যয় যোগে—

পাঁচ + অই = পাঁচই > পাঁচুই    একুশ + ইয়া = একুশিয়া > একুশে

প্রঃ—(গ) যে কোনও পাঁচটির স্থলে সন্ধি কর :—

নিঃ + রোগ ; চলৎ + চিত্র ; রাজ + ছত্র ; বাক্ + জাল ; মনঃ + মোহন ; প্রিয়ম্ + বদা ; সু + আগত।

উঃ—নিঃ + রোগ = নীরোগ ; চলৎ + চিত্র = চলচ্চিত্র ; রাজ + ছত্র = রাজচ্ছত্র ; বাক্ + জাল = বাগ্‌জাল ; মনঃ + মোহন = মনোমোহন ; প্রিয়ম্ + বদা = প্রিয়ংবদা ; সু + আগত = স্বাগত।

প্রঃ—(ঘ) নিম্ননির্দিষ্ট শব্দগুলির মধ্যে যে কোনও পাঁচটির স্থলে ব্যাসবাক্য উল্লেখ করিয়া সমাসের নাম লিখ :—

রান্নাঘর ; মুখপোড়া ; প্রোষিতভর্তৃকা ; বিপত্নীক ; বীণাপাণি ; যথাশক্তি ; তেলেভাজা।

উঃ—রান্নাঘর—রান্নার নিমিত্ত ঘর—৪র্থী তৎপুরুষ।

মুখপোড়া—মুখ পোড়া যাহার—বহুব্রীহি।

প্রোষিতভর্তৃকা—প্রোষিত ভর্তা যাহার—বহুব্রীহি + সমাসান্তক + স্ত্রীলিঙ্গ, আ।

বিপত্নীক—বিগতা পত্নী যাহার—বহুব্রীহি + সমাসান্ত ক প্রত্যয়।

বীণাপাণি—বীণা পাণিতে যাহার—বহুব্রীহি।

যথাশক্তি—শক্তিকে অতিক্রম না করিয়া—অব্যয়ীভাব।

তেলেভাজা—তেলে ( তেল দিয়া ) ভাজা—অলুক তৃতীয়া।

**প্রঃ**—(ঙ) নিম্ননির্দিষ্ট প্রায় সদৃশ শব্দগুলির মধ্যে যে কোনও দুইটির ক্ষেত্রে শব্দ দুইটির অর্থের পার্থক্য বুঝাইয়া দাও :—

(ক) পূর্বাহ—পূর্বদিন। পূর্বাহ্ণ—দিনের পূর্বভাগ।

(খ) স্বত্ব—অধিকার। সত্ত্ব—প্রাণী, বল, গুণবিশেষের নাম।

(গ) কৃত—সম্পন্ন, বিহিত। ক্রীত—যাহা ক্রয় করা হইয়াছে।

(ঘ) শয্যা—শী + ক্যপ্ + ( স্ত্রীং ) আ। সজ্জা—সস্জ + অঙ্ + (স্ত্রীং) আ।

**প্রঃ**—(ছ) নিম্নলিখিত প্রত্যয়গুলির মধ্যে যে কোনও পাঁচটির প্রয়োগ দেখাও :—

ইল, ঈয়স্, তন, ইমন্, গিরি, দার, বিন্, তা।

**উঃ**—ইল—ফেন + ইল = ফেনিল

ঈয়স্—গুরু + ঈয়স্ = গরীয়স্ ( ১মা বিভক্তি ১ বচনে—গরীয়ান্ )

তন—অধুনা + তন = অধুনাতন

ইমন্—লঘু + ইমন্ = লঘিমন্ [ ১মা ১ বচনে লঘিমা ]

গিরি—কেরানী + গিরি = কেরানীগিরি

দার—জমি + দার + জমিদার

বিন্—যশস্ + বিন্ = যশস্বিন্ [ ১মা ১ বচনে যশস্বী ]

তা—সাধু + তা = সাধুতা।

**প্রঃ**—(জ) নিম্নলিখিত বাক্যাংশগুলির মধ্যে যে কোনও পাঁচটিকে এক একটি শব্দের দ্বারা প্রকাশ কর :—

জয় করিবার ইচ্ছা—জিগীষা।

যাহার শ্রী আছে—শ্রীমান্, শ্রীমতী, শ্রীল।

যাহার মান আছে = মানী।

যে গান গাইতে পারে = গাইয়ে।

যাহা পূর্বে দেখা যায় নাই = অদৃষ্টপূর্ব।

যে নিজেকে পণ্ডিত মনে করে—পণ্ডিতম্মন্য।

যাহার শত্রু জন্মে নাই—অজাতশত্রু।

**প্রঃ ২।** শ্লেষ ও সমাসোক্তি অলংকার কাহাকে বলে ?

**উঃ**—[ 'বিচিত্রার' অলঙ্কার আলোচনাংশে প্রশ্নোত্তর দ্রষ্টব্য ]

**প্রঃ**—অথবা—নিম্নোদ্ধৃত অংশগুলির মধ্যে যে কোনও দুইটির অলংকার ব্যাখ্যা কর :—

(ক) নিভিল অকালে আশার প্রদীপ।

(খ) নবীন নবনীনিন্দিত করে দোহন করিছে দুগ্ধ।

(গ) শুনিতেছি আজো আমি প্রাতে উঠিয়াই/'আয়, আয়' কাঁদিতেছে' তেমনি সানাই।

উঃ—(ক) আশার প্রদীপ নিভিল—প্রদীপই নেভে।

প্রদীপ উপমান, আশা উপমেয়—দুইএর অভেদ কল্পিত হইয়াছে; উপমানের প্রাধান্যাভাস রহিয়াছে সুতরাং রূপক অলংকারের উদ্ভব হইয়াছে।

'আ' কারের অনুপ্রাস হইয়াছে।

(খ) নবীন নবনীনিন্দিত করে দোহন করিছে দুগ্ধ—

নবনী উপমান, কর উপমেয়; কর কোমলতা-ধর্মে নবনীকেও লাঞ্ছিত করে—অর্থাৎ উপমান অপেক্ষা উপমেয়ের গৌরবাধিক্য সূচিত হইয়াছে। অতএব ব্যতিরেক অলংকারের প্রকাশ ঘটিয়াছে। 'ন' এর অনুপ্রাস লক্ষণীয়।

(গ) শুনিতেছি আজি আমি প্রাতে উঠিয়াই

'আয়, আয়' কাঁদিতেছে, তেমনি সানাই।

'সানাই' অপ্রাণি-বাচক; সন্তানহারা জননীর ব্যাকুল চেতনা এই 'সানাই' কবি মহাত্ম্য অর্জন করিয়াছে। সুতরাং সমাসোক্তির উজ্জ্বল রস উদ্ধৃতাংশটিকে পরিপ্লাবিত করিয়াছে।

'ত' ও 'আ' এর অনুপ্রাস উল্লেখযোগ্য।

## ॥ উচ্চতর মাধ্যমিক কম্পার্টমেণ্টাল, ১৯৬৭ ॥

### < প্রথম পত্র >

৭। (ক) হইতে (ঙ) পর্যন্ত প্রশ্নগুলির মধ্যে যে কোন তিনটির উত্তর দাও :—

প্রঃ—(ক) প্রকৃতিপ্রত্যয় নির্ণয় কর :—

(i) খেপামি (ii) প্রতিবিধান (iii) বিচারক (iv) শয়ন (v) কণ্ঠস্থ।

উঃ—(i) খেপামি—খেপা + আমি। (ii) প্রতিবিধান—প্রতি—বি—ধা + অন।
(iii) বিচারক—বি—চর্ + অক। (iv) শয়ন—শী + অন। (v) কণ্ঠস্থ—কণ্ঠ + স্থা + অ।

প্রঃ—(খ) নিম্নলিখিত পাঁচটি শব্দ দ্বারা পাঁচটি সার্থক বাক্য রচনা কর :—

(i) নিরবধি (ii) চরিতার্থ (iii) উন্মাদনা (iv) প্রচ্ছন্ন (v) লক্ষ্মীশ্রী :—

(i) নিরবধি—নিরবধি কালস্রোত মানুষের সমস্ত কীর্তি নিঃশেষে মুছিয়া ফেলে।

(ii) চরিতার্থ :—মানুষের আশা কদাচিৎ চরিতার্থ হয়।

(iii) উন্মাদনা :—বিবেকানন্দের মহাবাণী ভারতীয় তরুণগণের মনোলোকে অভূতপূর্ব উন্মাদনা সঞ্চারিত করিয়াছিল।

(iv) প্রচ্ছন্ন :—বিদ্যাসাগর মহাশয় অন্তরের উদ্দেশ্য প্রচ্ছন্ন রাখিয়া কোন কাজ করিতে পারিতেন না।

(v) লক্ষ্মীশ্রী :—জাতীয় জীবনের লক্ষ্মীশ্রী আজ শঠতার বিষবাষ্পে আচ্ছন্ন হইয়া

প্রঃ—(গ) নিম্নোদ্ধৃত শব্দগুলির মধ্যে কোন্‌টিতে কি সমাস হইয়াছে তাহা ব্যাসবাক্য সহ উল্লেখ কর :—

(i) জীবন-উদ্যান (ii) মহারুদ্রতেজে (iii) কালসিন্ধুজলতলে (iv) পাশ্চাত্ত্যজাতিসুলভ (v) সুরনদী।

উঃ—(i) জীবন-উদ্যান—জীবন রূপ উদ্যান ( রূপক সমাস )।

(ii) মহারুদ্রতেজে:—মহান্ রুদ্র ( কর্মধারয় ) তাঁহার তেজ ( ষষ্ঠী তৎ ) তাহাতে।

(iii) কালসিন্ধুজলতলে : -কাল রূপ সিন্ধু ( রূপক কর্মধারয় ) তাহার জল ( ষষ্ঠী তৎ ) তাহার তল ( ষষ্ঠী তৎ ) তাহাতে।

(iv) পাশ্চাত্ত্যজাতিসুলভ :—পাশ্চাত্ত্য যে জাতি ( কর্মধারয় ) তদ্দ্বারা সুলভ ( তৃতীয়া তৎপুরুষ )।

(v) সুরনদী :—সুরবন্দিতা নদী ( মধ্যপদলোপী কর্মধারয় )

প্রঃ -(ঘ) উক্তি পরিবর্তন কর :—

ভাগিনাকে ডাকিয়া রাজা বলিলেন, "ভাগিনা, একি কথা শুনি!" ভাগিনা বলিল, "মহারাজ, পাখিটার শিক্ষা পুরা হইয়াছে।"

উ,—রাজা ভাগিনাকে ডাকিয়া ভাগিনা সম্বোধন করিয়া ঐরূপ কথা শোনার হেতু জানিতে চাহিলেন। ভাগিনা প্রশ্নের সোজা উত্তর না দিয়া মহারাজকে সশ্রদ্ধভাবে সম্বোধন করিয়া জানাইলেন পাখিটার শিক্ষা পুরা হইয়াছে।

প্রঃ—(ঙ) গদ্যরূপ লিখ :—

(i) লভিনু (ii) হিযা (iii) বারতা (iv) নিরখি (v) উজলে।

উঃ—(i) লভিনু –লাভ করিলাম (ii) হিয়া—হৃদয় (iii) বারতা—বার্তা (iv) নিরখি—নিরীক্ষণ করিয়া (v) উজলে—উজ্জ্বল করে।

## < দ্বিতীয় পত্র >

১। নিম্নলিখিত প্রশ্নগুলির মধ্যে যে কোনও পাঁচটির উত্তর দাও :—

প্রঃ—ক) সংস্কৃত ভাষার সন্ধির সহিত বাংলা ভাষার সন্ধির পার্থক্য উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও :—

উঃ—(i). সূক্ষ্মভাবে বিচার করিয়া দেখিলে খাঁটি বাংলা সন্ধিও সংস্কৃত সন্ধিরীতি সম্পূর্ণরূপে অগ্রাহ্য করে না। সংস্কৃতের নিপাতনে সিদ্ধ সন্ধির মত বাংলা সন্ধির দৃষ্টান্ত বিরল নয়। একথা সত্য যে সংস্কৃত সন্ধির সাধারণ নিয়ম বাংলায় সর্বক্ষেত্রে অনুসৃত হয় না।

(ii). কিন্তু বহুক্ষেত্রে সংস্কৃত ভাষার দুহিতা বাংলা ভাষা সংস্কৃতের সন্ধিরীতিও অনুসরণ করে।

| সংস্কৃত নিপাতন সিদ্ধ সন্ধি | বাংলা সন্ধি |
|---|---|
| কুল + অটা = কুলটা | বার + এক = বারেক। |
| [ 'কুল' শব্দের "ল্" এর পরবর্তী 'অ' সন্ধিক্ষেত্রে লুপ্ত ] | [ 'র্' এর পরবর্তী 'অ' লুপ্ত হইয়াছে |

পৃষৎ + উদর = পৃষোদর
[ 'ৎ' এর লোপ হইয়াছে ।

জগৎ + বন্ধু = জগবন্ধু
[ 'ৎ' এর লোপ হইয়াছে ]

[ বাংলায় অনুসৃত সংস্কৃত সন্ধিরীতি ]

জগৎ + জন = জগজ্জন
নাত + জামাই = নাজ্জামাই
ষট্ + যন্ত্র = ষড়্যন্ত্র
ছোট্ + দাদা = ছোড়্দাদা ।

[ একান্তরূপে বিশিষ্ট বাংলা সন্ধি
[ সমীকরণ ]

বড + ঠাকুর = বট্ঠাকুর
পাঁচ + জন = পাজ্জন
পাঁচ + সের = পাঁস্সের

(iii) সন্ধি সাধন ব্যাপারে ( অর্থাৎ আসন্ন বর্ণসমূহের মিলন ঘটন রীতিতে ) সংস্কৃতের সহিত বাংলার পার্থক্য আছে ।

সংস্কৃতে সমাসবিহিত পদে সন্ধি অবশ্যকরণীয়—শরৎ + চন্দ্র = শরচ্চন্দ্র, কিন্তু বাংলায় শরৎচন্দ্র ( চট্টোপাধ্যায় ) লিখিলে কেহ আপত্তি করিবে না ।

পিতৃ + আদর = পিত্রাদর ( সংস্কৃতে ) । পিতৃ-আদরে তিনি আমাকে পালন করিয়াছেন ( বাংলা ) ।

মহা-ওঙ্কার ধ্বনি = বাংলায় গ্রহণীয় ; কিন্তু সংস্কৃতে মহোঙ্কার ধ্বনি ।

সংস্কৃতে কবিতা পংক্তিতে দুইটি আসন্ন বর্ণের মধ্যে সন্ধি সম্ভাবনা থাকিলে অবশ্য সন্ধি বিধেয় । কিন্তু বাংলায় ঐরূপ নিয়ম অচল ।

তিনি আছেন সবার মাঝে এই ক্ষেত্রে 'তিন্যাছেন' অকল্পনীয় ।

প্রঃ—( খ ) নিম্নলিখিত শব্দগুলির যে কোনও পাঁচটি গুচ্ছকে সমাসবদ্ধ কর :—

মহান্ রাজা ; মুখ চন্দ্রের ন্যায় ; পঞ্চবর্ষের সমাহার ; কর্ম করে যে ; বোঝাই নৌকা যাহা দ্বারা ; নাই ক্রিয়া যাহার ; কমলের মত অক্ষি যাহার ।

উঃ—মহান্ রাজা = মহারাজ ( কর্মধারয় ) ।
মুখ চন্দ্রের ন্যায় = মুখচন্দ্র [ উপমিত কর্মধারয় ] ।
পঞ্চবর্ষের সমাহার = পঞ্চবর্ষ [ দ্বিগু ] ।
কর্ম করে যে = কর্মকার ( উপপদতৎপুরুষ ] ।
বোঝাই নৌকা যাহা দ্বারা = নৌকা-বোঝাই [ বহুব্রীহি ] ।
নাই ক্রিয়া যাহার = নিষ্ক্রিয় [ বহুব্রীহি ] ।
কমলের মত অক্ষি যাহার = কমলাক্ষ [ বহুব্রীহি সমাসান্ত 'অ' প্রত্যয় যুক্ত হইয়াছে ] ।

প্রঃ—( ঘ ) নিম্নের বাক্যগুলির মধ্যে কোনও পাঁচটি মোটা হরফের পদের কারক ও বিভক্তি নিরূপণ কর :—

পাগলে কি না বলে ছাগলে কি না খায় । আমি কি ডরাই সখি ভিখারী

রাঘবে? অন্ধজনে দয়া কর। ঘরকে চল। কে তোরে মজাল দিয়ে পত্রপুষ্প ফল? এমন ছেলে ত দেখি নাই। তাহারা তাস খেলিতেছে।

পাগলে—কর্তৃকারকে "এ" বিভক্তি।

রাঘবে—কর্মকারকে "এ" বিভক্তি।

অন্ধজনে—কর্মকারকে "এ" বিভক্তি।

ঘরকে—(1) 'চল্' ধাতু গত্যর্থক বলিয়া "ঘরকে" সংস্কৃত ব্যাকরণ অনুসরণে কর্মে কে' বিভক্তি বলা চলে।

(2) বাংলা ভাষার প্রকৃতি অনুসরণে অধিকরণে "রে" বিভক্তি।

তোরে—(1) 'মজাল' ক্রিয়ার কর্মে "রে"

(2) 'দিয়ে' ক্রিয়ার সম্প্রদানকারকে "রে" বিভক্তি।

"ছেলে"—কর্মে [ "দেখি" ক্রিয়ার ] শূন্য বিভক্তি।

তাস—করণে শূন্য বিভক্তি।

(ঙ) নিম্নলিখিত বিষয়গুলির মধ্যে যে কোনও দুইটির তাৎপর্য বিশেষভাবে বুঝাইয়া দাও :—

যৌগিকবাক্য, অপত্যার্থক প্রত্যয়, নামধাতু, নিত্যবৃত্ত অতীত।

যৌগিকবাক্য :—একাধিক স্বাধীন বাক্যের সমবায়ে যে বাক্য গঠিত হয় তাহাকে যৌগিক বাক্য বলে। যথা :—

মহেশবাবু ধনী ছিলেন কিন্তু কাহাকেও কাণা কড়িও দিতেন না।

অপত্যার্থক প্রত্যয় :—শব্দের উত্তর যে তদ্ধিতপ্রত্যয় প্রযুক্ত হইয়া সে শব্দ দ্বারা সূচিত ব্যক্তি বা প্রাণীর অপত্যার্থ সূচিত করে তাহাকে অপত্যার্থক প্রত্যয় বলে। যথা :—

দশরথ + ষ্ণি = দাশরথি, জমদগ্নি + ষ্ণ্য = জামদগ্ন্য।

নামধাতু—প্রাতিপদিক, নাম বা শব্দের উত্তর প্রত্যয়যুক্ত করিয়া যে ধাতু সৃষ্টি করা হয় তাহাকে নামধাতু বলে। যথা :—

বিষ + আ = বিষা। শব্দ + ক্যঙ্ = শব্দায়।

নিত্যবৃত্ত অতীত—অতীতে কোনও ক্রিয়ার অভ্যস্ত পুনরাবৃত্তি বুঝাইতে ঐ ক্রিয়ার ধাতুর উত্তর 'ইত্' প্রত্যয় ও 'আম', 'এ', বিভক্তি যোগে যে কাল সূচিত হয় তাহাকে নিত্যবৃত্ত অতীতকাল বলে।

যথা—আমার পিতৃদেব প্রত্যহ গীতা পাঠ করিতেন।

অবিনাশ মন দিয়া বই পড়িত।

প্রঃ—(চ) কর্মধারয় ও দ্বিগু সমাসের পার্থক্য উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও :—

উঃ—কর্মধারয় সমাস ও দ্বিগুসমাস উভয়েই তৎপুরুষ সমাসের অন্তর্ভুক্ত। উভয় প্রকার সমাসেই উত্তর পদের অর্থ প্রধান হয়। কিন্তু কর্মধারয় সমাসের পূর্বপদ সংখ্যা-বাচক হয় না ও উত্তরপদের সহিত সমাহারার্থ সূচিত করে না। দ্বিগু সমাসে পূর্বপদ সংখ্যাবাচক বিশেষণ ও উত্তর পদের সহিত সমাহারার্থ সূচিত করে।

যথা—মহান্ যে ঋষি = মহর্ষি ( কর্মধারয় সমাস )।

ত্রি ( তিন ভুবনের সমাহার = ত্রিভুবন ( দ্বিগু সমাস )।

প্রঃ—(ছ) নিম্নলিখিত বর্ণগুলির পাঁচটির উচ্চারণ-স্থান নিরূপণ কর :—

ম, উ, প, দ, ছ, ঘ, ড।

ম—ওষ্ঠ ও নাসিকার সাহায্যে উচ্চারিত বলিয়া ঔষ্ঠ্য ও নাসিক্য।

উ—ওষ্ঠ হইতে জাত বলিয়া ঔষ্ঠ্য বর্ণ।

প—ওষ্ঠ হইতে জাত বলিয়া ওষ্ঠ্য। দ—দন্ত জাত বলিয়া দন্ত্য।

ছ—তালুজাত বলিয়া তালব্য। ঘ—কণ্ঠজাত বলিয়া কণ্ঠ্য।

ড—মূর্ধার সহিত জিহ্বার সংঘর্ষে জাত বলিয়া মূর্ধন্য।

প্রঃ—(জ) দৃশ্, কৃ, পঠ্, ও ভুজ্ ধাতুর মধ্যে যে কোনও দুইটি ধাতুর সহিত বিভিন্ন প্রত্যয় যোগ করিলে কিরূপ বিভিন্ন অর্থ প্রকাশিত হয় দেখাও।

উঃ—দৃশ্—দৃশ + ণক = দর্শক ( দেখে যে )

দৃশ্ + য = দৃশ্য ( দেখার যোগ্য ) দৃশ্ + অন = দর্শন ( দেখা )

কৃ—কৃ + ত = কৃত ( যাহা করা হইয়াছে )

কৃ + অনীয় = করণীয় ( করার যোগ্য ) কৃ + তৃচ্ = কর্তা ( করেন যিনি )

পঠ্—পঠ্ + ঘঞ্ = পাঠ ( পড়া )

পঠ্ + তব্য = পঠিতব্য ( পাঠের যোগ্য ) পঠ্ + ণিচ্ + অন = পাঠন ( পড়ান )

ভুজ্—ভুজ্ + ক্তি = ভুক্তি ( ভোগ করা )

ভুজ্ + য = ভোজ্য ( ভোজনের যোগ্য )

ভুজ্ + ক্ত = ভুক্ত ( যাহা ভোজন করা হইয়াছে )।

প্রঃ—২। উপমা ও উৎপ্রেক্ষা অলংকার কাহাকে বলে উদাহরণের সাহায্যে বুঝাইয়া দাও :—

উঃ—( বিচিত্রা'র অলংকার অংশ দ্রষ্টব্য )

অথবা

প্রঃ—নিম্নোদ্ধৃত অংশগুলির মধ্যে যে কোনও দুইটির অলংকার ব্যাখ্যা কর :—

(ক) চিরস্থির কবে নীর হায়রে জীবন নদে

উঃ—জীবন নদে = জীবনরূপ নদে, জীবন উপমেয়, নদ—উপমান ; উভয়ের অভেদ কল্পনায় রূপক অলংকার হইয়াছে।

(খ) নড়িছে বিষাদে মর্মরিয়া পাতাকুল—

উঃ—পাতাকুল অচেতন, তাহাতে চেতন ধর্মের আরোপণে সমাসোক্তির সঞ্চার ঘটেছে।

(গ) গতিজিনি গজরাজ কেশরী জিনিয়া মাঝ

মুক্তা পাতি জিনিয়া দশন

উপমানের গজরাজ ও কেশরী ও মুক্তা পাতি অপেক্ষা উপমেয়ের উৎকর্ষ দ্যোতিত হওয়ায় ব্যতিরেক অলংকারের উদ্ভব হয়েছে।

* গ্রন্থস্বত্ব প্রকাশকের *